হয় না। যখন লাভ হবে, তখন সমস্ত জগৎ বিরুদ্ধ থাক্‌লেও বিশ্বাস টল্‌বে না। ব্রহ্মচর্য্য না থাক্‌লে ভগবান্ লাভ হয় না।

১৪। বাপ কোন ছেলেকে খাটিয়ে বিষয় দেয়, আবার কাউকে না খাটিয়ে বিষয় দেয়। তেমনি ভগবান্ কাউকে কর্ম্ম না করিয়ে দয়া করেন, আর কাউকে কর্ম্ম করিয়ে দয়া করেন। সে ভগবানের খুসী।

১৫। তাঁর দয়া হ'লে কত উপদেশ পাবে! কিন্তু জীবনে প্রতি-পালন না কর্‌লে—কেবল উপদেশ শোনায় লাভ নাই।

১৬। ভগবানের ভালবাসা ভিন্ন দুঃখ দূর হয় না। জগতে কত বড় বড় লোক আছে, কিন্তু তাদের ভালবাসায় শান্তি হয় না। এ জন্য চাতকের উপমা দিয়েছেন। নদীর জলে শান্তি পায় না। যদি ভগবান্ ভালবাসে, জন্ম হয় ভাল, না হয় ভাল। গরীবের ঘরেই হউক আর ধনীর ঘরেই হউক, সে শান্তিতে থাকে। একেই বলে গুরু, ইষ্ট, ভগ-বানের ( দয়া ) ভালবাসা।

১৭। মহাপ্রভু জগাই মাধাইকে উদ্ধার কর্‌লেন। ওঁদের অসৎ গ্রহণ কর্‌বার এবং সৎ দিবার ক্ষমতা আছে। ত্যাগী না হ'লে ওঁদের মর্ম্ম বুঝতে পারে না।

১৮। তিনি যদি সন্তুষ্ট হন, তা হ'লে গরীব-ঘরে ভিক্ষা পাওয়া যায়। তিনি সন্তুষ্ট না হ'লে ধনী-ঘরেও ভিক্ষা পাওয়া যায় না। তিনি ( ঠাকুর ) বল্‌তেন, ভিক্ষার অন্ন পবিত্র। তাই সাধুরা ভিক্ষা করে।

১৯। টাকা-পয়সার জন্য তপস্যা কর্‌তে হয় বৈ কি? কেউ এ সংসারে এক মুটো খেতে পায় না, আবার কেউ দশজন লোককে খাওয়ায়। অন্ন দেওয়া খুব ভাগ্যের কথা। দাসত্ব ক'রে যে পাঁচজনকে অন্ন দেয়, সে ভাগ্যবান্ পুরুষ। তার প্রতি ভগবানের যথেষ্ট দয়া আছে জান্‌বে।

২০। ঠাকুর বল্‌তেন, ত্রিশ বছরের এদিকে রক্ত বন্‌-বন্‌ করতে থাকে, সব ইন্দ্রিয়গুলি প্রবল হয়; ঐ সময় ভগবান্ যাকে রক্ষা করেন, সেই রক্ষা পায়। ত্রিশ বছর পার হলেই রক্তের তেজ কমতে থাকে। সাধন-ভজন ঐ সময়ের মধ্যেই করা দরকার। বয়স হ'লে কিছু হয় না। বুড়ো বয়সে কি ধর্ম্ম হয় রে?

## সাধু-দর্শন ও তীর্থমাহাত্ম্য।

১। তীর্থস্থানে নিদেনপক্ষে একটা শীত একটা গ্রীষ্ম কাটান দরকার। বেশী দিন না থাক্‌লে তীর্থের মাহাত্ম্য বুঝা যায় না। আজকাল রেল কোম্পানীর কৃপায় যাতায়াতের খুব সুবিধা হয়েছে; এখন আর তীর্থ কর্‌তে কোন কষ্ট নেই। আগে রেল ছিল না, পায়ে হেঁটে তীর্থ কর্‌তে যেত; যাবার আগে সকলের কাছ থেকে বিদায় নিয়ে যেত। সে সময় বড় কষ্ট ছিল; তাই লোকের খুব ভক্তি-বিশ্বাস ছিল। কষ্ট না পেলে ভগবান্‌কে মনে হয় না। এই দেখ, এখন সুখে গাড়ী চ'ড়ে আসে, একটা হৈ হৈ ক'রে চ'লে যায়—ভক্তি-বিশ্বাস কিছু নেই! এখন তীর্থের নাম ক'রে বেড়াতে বেরোয়, দু'চার দিন থেকে চ'লে যায়—তীর্থের মাহাত্ম্য কি বুঝবে? এই কাশী-ক্ষেত্র দেখছো, আগেও দেখেছি, কত পরিবর্ত্তন হয়েছে। তীর্থগুলো এখন বদ্‌মাইসের আড্ডা হয়েছে, তাই ভাল লোকেরা বিশেষ থাক্‌তে চায় না। ভগবানে বিশ্বাস ভক্তি নিয়ে তীর্থে থাক্‌তে হয়;—তা না হ'লে অধঃপতন হয়। যত লোক্ পাপ ক'রে যায়, সেই সমস্ত পাপ বিশ্বাসহীনের ঘাড়ে চ'ড়ে তাকে দুঃখ দেয়।

২। কারুর শরীর গেলে গঙ্গাতীরে কর্ম্ম (শ্রাদ্ধাদি) করা ভাল।

কাশী যেমন তীর্থ, তেমনি গঙ্গা। এই সব জায়গায় কর্ম্ম করলে অনেক কল্যাণ। আর হিন্দু আমরা, আমাদের ঐরূপ একটা সংস্কার রয়েছে।

৩। দক্ষিণেশ্বরকে যে না মানবে, তার কি হবে? তাঁর খুব মাহাত্ম্য। সেখানে মা কালী রয়েছেন, বিষ্ণু রয়েছেন, দ্বাদশ শিব রয়েছেন, মা গঙ্গা রয়েছেন। নিশ্চয়ই তীর্থ-ভূমি। আর তিনি নিজে অতদিন সেখানে থাকলেন, কত তপস্যা করলেন। কত সাধু, মহাত্মা, ওখানে এসেছেন আর যত ভক্ত সব ত ওখানেই হলো, ওখানেই ত সব। দক্ষিণেশ্বর বাদ দিয়ে ঠাকুরের কোন কথা লেখাই চলে না। যেমন বৃন্দাবন ছেড়ে কৃষ্ণের কথা লেখা; অযোধ্যা ছেড়ে রামের কথা লেখা—নিষ্ফল।

৪। স্ত্রী-পুত্রকে বিশ্বনাথের চরণ দর্শন করাতে নিয়ে এসেছ, ভাল কাজ করেছ। কিন্তু এবার যখন কাশী আসবে, একলা এস। এখানে কিছুদিন সাধন-ভজন করতে চেষ্টা করবে। ঠাকুর বলতেন, নির্জ্জনে সাধন করতে হয়। (জনৈক ভক্তের প্রতি)

৫। তুমি রবিবার অথবা ছুটির দিন দক্ষিণেশ্বর কিংবা মঠে যাবে, কিছু ফল, মিষ্টি নিয়ে যাবে। ঐ সব জায়গায় গেলে বেশ উদ্দীপনা হয়, মন পবিত্র হয়। ছুটি বা অবসরের দিন ঐ ভাবে কাটান ভাল বৈ কি? সকল সময় কি কাজ ভাল লাগে। (জনৈক ভক্তের প্রতি)

৬। কাশী তপস্যার জায়গা, সখের স্থান নয়। ভাল উদ্দেশ্য নিয়ে লোক আসে, তবে থাকতে থাকতে স্বভাব খারাপ হয়ে যায়; কারণ, কর্ম্ম করে না। তীর্থস্থানে মিথ্যা কথা বলা, জোচ্চুরি করা উচিত নয়।

৭। ৺কাশী ছেড়ে যাবি কোথায় রে? এখানে যে সাক্ষাৎ বিশ্বনাথ, মা অন্নপূর্ণা বিরাজ কচ্ছেন!

৺বদরী কেদার যেতে হ'লে কত কষ্ট-অসুবিধা ভোগ কর্‌তে হয় রে ? তোর গুরুর জীবন দেখ না ? তিনি এ স্থানে কেমন জীবন কাটালেন। আচ্ছা ! ইচ্ছে হচ্ছে, একবার ঘুরে আয়। আবার কাশীতেই আস্‌বার চেষ্টা কর্‌বি। এথায় সাধন-ভজন কর্‌লে অল্পতেই সিদ্ধ হয়। এ সত্য কথা। এখানে সাধন-ভজন কর, বিশ্বনাথের কৃপা পাবি। অন্যত্র যাবার দরকার কি ? এখানে আর কিছু না হোক্, দুখানা গেরুয়া কাপড় দেখলেও মনটায় উদ্দীপনা হয়।

৮। মহাপ্রভুর পুরী-তীর্থ বাস আর সংসারীর তীর্থবাস বহু তফাৎ। উনি শ্রেষ্ঠ অবতার, উনি জ্ঞান-ভক্তি দিতে পারেন। এক সঙ্গে খেলেই যদি সকলে পরমহংস হ'ত, তা হ'লে আর ভাবনা ছিল না। পুরীতে যতক্ষণ বাস, ততক্ষণ ঐ সংস্কার থাকে। পুরী থেকে এলেই সেই জাতি, কুল, মান, শীল ইত্যাদি নিয়ে সংসারীরা ভেদাভেদ করে।

৯। সাধুদর্শন, এ তীর্থ সে তীর্থ, কি বিগ্রহদর্শন ইত্যাদি প্রথমতঃ কিছুদিন ক'রে বেড়াতে হবেই। তা বেশ। তবে আদর্শটি ভুল না হয় এবং নিজের ভাব নষ্ট না হয় ; সেটি লক্ষ্য রেখে সব কর্‌তে হয় ! নচেৎ সে স্থানে না যাওয়াই শ্রেয়ঃ। '**আপন ভাবে আপনি থাক, যেও না মন কারু ঘরে।**'

১০। ৺কাশী দর্শন কর্‌বে, এখানে ( কাশীতে ) তাঁকে নিয়েই সব। এখানে এসে ৺বিশ্বনাথ দর্শন কর্‌তে হয়। প্রত্যক্ষ দেখছি, জগৎটা মিথ্যা—তোমার কথা শুন্‌ব কেন ? একমাত্র বিশ্বনাথই সত্য।

১১। ঠাকুর বলেছেন, 'ওরে সাধুরা চারধাম ঘূরায়ে তবে চেলাকে কৃপা করেন। এখানে চারধাম ঘূর্‌তে হয় না, কোথায় যাবি ! এখানে প্রসাদ পাচ্ছিস্।' তখন আমার একটু ঘুরে বেড়াতে ইচ্ছা হয়েছিল।

## চৈতন্য মহাপ্রভু।

১। মহাপ্রভুর উপদেশ—ত্যাগী হও, ভিক্ষে ক'রে খাও। তাঁর উপর নির্ভর কর। কয়েক জন মাত্র তাঁর এই হুকুম প্রতিপালন করেছিলেন। কার ইচ্ছা যে, সংসারের ভোগসুখ সব ছেড়ে দিয়ে ঈশ্বর-লাভের জন্য ভিক্ষে ক'রে খাই? তবে যার উপর ভগবানের কৃপা হয়, সেই পারে।

২। চৈতন্যদেব জীবের দুঃখে কেঁদে বলেছিলেন,—'সংসারী জীবের গতি কোন কালে নাই।' আরও বলেছিলেন, 'হে জীব! যদি সুখে থাকৃতে চাও, তবে আমার কথা শুন।' যতদিন বাঙ্গালা ও উড়িষ্যায় চৈতন্যদেবের কথা শুনেছিল, ততদিন সুখে ছিল, ভাল ভাল লোক জন্মেছিল, খাবার কোন কষ্ট ছিল না। এখন তাঁর কথা উড়িয়ে দিয়েছে, ভাল ভাল লোক জন্মায় না, দুঃখ-দারিদ্র্য বৃদ্ধি হয়েছে। বছরে বছরে দুর্ভিক্ষ ও জলপ্লাবন হচ্ছে ও কত লোক মারা যাচ্ছে, তবু হতভাগ্য জীবের চৈতন্য হয় না। এখনকার লোকের খারাপ কর্ম্ম, কষ্ট পাচ্ছে। দেখ, চৈতন্যদেব স্বয়ং অবতার, তাঁরই কথা উড়িয়ে দিয়েছে। বলে,—'আমি মানি না।' আর তোমার আমার কথা কে শুনে!

৩। মহাপ্রভুর শিক্ষা—'নিজের ভজন কথা, না কহিবে যথা তথা' সাধন বিষয় গোপন রাখতে হয়।

৪। চৈতন্য মহাপ্রভু বল্‌তেন যে, যাকে দেখলে আপনা-আপনি মন প্রফুল্ল হয়, সেই ভক্ত। আর যাকে দেখে আপনা-আপনি মন কুণ্ঠিত হয়, সে ঈশ্বরবিমুখ।

## আচার্য্য ও প্রচারক।

১। ভগবানের কৃপালাভ না হ'লে কি কেউ নেতা হ'তে পারে? তিনি যাকে নেতা করেন, সেই নেতা হয়।

২। অবতারদের কৃপায় কত পরমহংস হয়। অবতারেরা শরীরধারণ ক'রে দেখিয়ে দেন, আমরা জগতে এসে কি কচ্ছি। তোমরাও এই কর, তা হ'লে তোমাদের উন্নতি হবে।

## পিতৃ-মাতৃভক্তি।

১। জগতে সকলের চেয়ে ভালবাসে মা। পরিবার (স্ত্রী) গেলে পরিবার পাওয়া যায়, কিন্তু মা গেলে মা পাওয়া যায় না। কাজকর্ম্ম ক'রে ঘুরে ফিরে এসে মার সঙ্গে কথা বল্‌লে প্রাণে স্ফূর্ত্তি হয়। ঐহিক সুখ ত্যাগ না কর্‌লে মাতৃ-ভক্তি হয় না। মার চেয়ে ভালবাসেন—ভগবান্।

২। শ্রীকৃষ্ণ ভগবান্ মুক্তিদাতা, কর্ত্তা, বিধাতা। তিনিও সংসারে জন্মগ্রহণ ক'রে পিতা-মাতার সেবাশুশ্রূষা করেছিলেন, তাঁদের ভরণ-পোষণ করেছিলেন। হে জীব! তোমরাও পিতামাতাকে ভক্তি কর, পূজা কর। যে পুত্র ঐরূপ করে, সেই ভাগ্যবান্।

৩। লোকে ধর্ম্ম কর্‌বে কি? গর্ভধারিণীকে টাকা দিতে কষ্ট হয়, যার দয়ায় জগৎ দেখেছে। ঠাকুর বা সাধু-সেবার কথা ছেড়ে দাও। মা ছেলের জন্য কত কষ্ট করে, তা সব ভুলে যায়।

৪। যে বাপ-মাকে মানে না, তার ধর্ম্ম কোন কালে হবে না। বাপ-মা অসুখে পড়লে এমন এমন অকৃতজ্ঞ ছেলে মেয়ে আছে যে, অসুখের সময় ফেলে চলে যায়। হয়ত সেই বাপ-মার সঙ্গতি আছে,

ছেলেকে উপায় ক'রে খাওয়াতে হয় না। তাঁরও আদেশ রয়েছে যে, বাপ-মার জন্য চাকরীও করতে পার। খালি দেখা-শুনা করবে এই সামান্য কষ্টটুক পারে না, তার ধর্ম্মে কি হবে? চাকুরী ক'রে খাওয়ান দূরে থাকুক, কর্ম্ম না থাকার জন্য এই দুর্দ্দশা। কর্ম্ম—তপস্যা থাকলে বুঝতো।

## কর্ম্ম ও কর্ম্মফল।

১। দোষ গুণ সকলেরই আছে। তা না হ'লে জন্ম হবে কেন? সৎ কি অসৎ কর্ম্ম যাই কর, তার ফল ভোগ করতে হবে। তবে অসৎ-কর্ম্মের চেয়ে সৎকর্ম্ম খুব ভাল; সৎকর্ম্ম ভগবানের দিকে নিয়ে যায়।

২। কর্ম্ম না করলে কি চলে; ভগবান্ই আমাদের কাযের মধ্যে রেখেছেন—তিনিই ইচ্ছা করলে আমাদের কর্ম্মের পাশ কেটে দিতে পারেন। নিশ্চেষ্ট হয়ে ব'সে থাকলেই কি কর্ম্মপাশ কাটে? আর নিশ্চেষ্ট হয়ে ব'সে থাকবার যো কি? সেই জন্য আমাদের—তাঁরই কর্ম্ম জেনে কর্ত্তৃত্বাভিমান ত্যাগ ক'রে কায করতে হবে।

গুণগ্রহণ করবার ক্ষমতার নাম পাণ্ডিত্য। ভগবান্ সকলের গুণগ্রহণ করেন। আর যিনি ঐরূপ করেন, তিনিও তাঁর দাস।

৩। ভগবানের দয়া না হ'লে ঠিক্ ঠিক্ কর্ম্ম হয় না। তিনি যাঁর প্রতি কৃপা করেন, তাঁকে কর্ম্ম দিয়ে কর্ম্ম করিয়ে নেন। হিংসা করলে কি হবে, যিনি কর্ম্মী, তিনিই বড় হন। অমুকের মত বড় হব মনে করলেই কি বড় হয়? তাঁরা কত দুঃখ-কষ্ট স্বীকার করেছেন, তবে না বড় হয়েছেন? কর্ম্মহীন ব্যক্তিকে ভগবান্ ঘৃণা করেন। পৃথিবী কর্ম্ম-ক্ষেত্র। যে বেশী কর্ম্মী, তাঁকেই বেশী ক'রে খেতে পরতে দেন। কর্ম্মতেই

বড় করে, আবার কর্ম্মতেই ছোট করে। মানুষ কি আর ভাল মন্দ আছে ?—কর্ম্মই হ'ল প্রধান। কর্ম্মের জন্য কেউ বা পূজা পাচ্ছে, কেউ বা গাল খাচ্ছে। যারা কর্ম্ম করে, পূজা পায়, তারাই ধন্য। যাঁরা নিঃস্বার্থ-ভাবে কায করেন, তাঁরা বলেন, কর্ম্ম না কর্‌লে কি চলে ? ভগবান্‌ই কর্ম্ম লিখেছেন—তিনিই আবার কর্ম্ম কাটেন। 'করম্‌সে' করম কাটে। কর্ম্মের দ্বারা চিত্ত-শুদ্ধি হয়। কর্ম্মের দ্বারাও ভগবান্‌কে বুঝা যায়।

৪। সকলকেই কাঁদ্‌তে হবে—না কেঁদে উপায় নেই। কেউ ভাইয়ের জন্য—ছেলের জন্য কাঁদ্‌ছে। যারা ভাই—ছেলের জন্য কাঁদে, তারা জীব,আর যারা ভগবানের জন্য কাঁদে, তারা যথার্থ ভাগ্যবান্ পুরুষ।

৫। যার ভোগ আছে, সে ভুগবেই। বাধা দিলে কি হবে ! মাঝে থেকে অপরের বিষ-নজরে পড়া। ভগবান্‌কে নিয়ে পড়ে থাক্, তা হলেই কল্যাণ হবে। ( জনৈক ভক্তের প্রতি )

৬। **ভগবান্ জীবের কর্ম্ম দেখেন, জন্ম দেখেন না।** বামুনের ঘরে জন্মে যদি সৎকর্ম্ম না করে, তা'তে কি হবে ? নীচঘরে জন্মে যে সৎকর্ম্ম করে, ভগবানকে ভক্তি-বিশ্বাস করে, তার জন্ম সার্থক।

৭। জীব কর্ম্ম কর্‌তে বাধ্য। সৎকায কর্‌লে নিজেরও কল্যাণ, পরেরও কল্যাণ। আর অসৎকায কর্‌লে নিজের এবং অপরের সকলেরই অকল্যাণ।

৮। কর্ম্মের দ্বারা জীব হয়, কর্ম্মের দ্বারাই দেবতা হয়।

৯। কার দ্বারা ভগবান্ কি কর্ম্ম করান, তার কি কিছু ঠিক আছে ?—

পঙ্কে বদ্ধ কর করী, পঙ্গুরে লঙ্ঘাও গিরি,
কারে দাও মা ব্রহ্মপদ, কারেও কর অধোগামী।
( সকলি তোমার ইচ্ছা, ইচ্ছাময়ী তারা তুমি )

১০। ভগবান্‌কে প্রাণভরে ডাক্‌লে তিনি সব বুঝিয়ে দেন। বাজে গল্প না ক'রে ভগবদ্‌চর্চ্চা ও শাস্ত্রালোচনা কর, নিজেরই কল্যাণ হবে। এমন কর্ম্ম কর্‌তে হয়, যাতে ভগবান্ খুসী হন।

১১। যত দিন বাঁচতে হবে, তত দিন কর্ম্ম কর্‌তেই হবে। কর্ম্ম না ক'রে উপায় নাই। সাধুরা ভগবানের কর্ম্ম করেন, গৃহস্থেরা সংসারের কর্ম্ম করেন; তবে যদি ভগবানে মন থাকে, তা হ'লেই বাঁচোয়া।

১২। মানুষ সবই এক, কেবল কর্ম্মেই পৃথক্ করেছে। ভগবান্‌কে যতটুক দিবে, ততটুক পাবে। চারি আনা দেও, চারি আনা পাবে, ষোল আনা দেও, ষোল আনাই পাবে।

১৩। অসৎকায কর্‌লে ভয় আস্‌বে,—দুঃখ পাবে। সৎকায কর্‌লে ভগবানের দিকে মন যায়, শান্তি পায়। সৎকর্ম্মী নির্ভয় হয়।

১৪। কর্ম্মের পথ ও মত কারুর মিল হয় না। তবে উদ্দেশ্য সকলেরই এক হ'তে পারে। যে কর্ম্মের পথ মিল কর্‌তে চায়, সে নির্ব্বোধ।

১৫। সৎকায যত হয়, ততই সুখের বিষয়। সৎকায কর্‌তে প্রথমে কষ্ট হয়, ভবিষ্যতে আরাম হয়। আর অসৎকায কর্‌তে প্রথমে আনন্দ হয়, ভবিষ্যতে দুঃখ হয়।

১৬। ভগবান্ শ্রীকৃষ্ণ অর্জ্জুনের দ্বারা কর্ম্ম করিয়ে নিচ্ছেন। খুব কাছে আছেন অথচ জান্‌তে দিচ্ছেন না যে, তিনি ভগবান্। 'হে অর্জ্জুন! কর্ম্ম কর আর আমার দোহাই দাও, তা হ'লে আমাকে বুঝতে পার্‌বে।'

১৭। শ্রীকৃষ্ণ ভগবান্ বলেছেন—কর্ম্ম ( সাধন ) না থাকার জন্যই সৎকে অসৎ ব'লে বোধ হয়। এ মায়ার খেলা।

১৮। ত্যাগীর কাছে মন্ত্র নিয়ে একটুও যদি ধ্যান-জপ করে, তা হ'লে তার কিছু ফল হবেই। কুলগুরুরা ভগবানেরই নাম দেয়; নামে কোন দোষ নেই, তাদের নিকট দীক্ষা নিয়ে সাধন করলে বস্তু লাভ হবেই। কিন্তু ওদের জীবনে ত্যাগ নেই, তাই শীঘ্র উন্নতি হয় না। সাধকের কাছে মন্ত্র নিলে শীঘ্র সিদ্ধিলাভ হয়। কুলগুরুকে ত্যাগ কর্‌তে নেই। ওরা কিছু আশা করে, তাই ওদের কিছু দেওয়া উচিত।

১৯। 'ঠাকুর ঠাকুর' বল্লে কি হবে। কর্ম্ম কর। সব তাঁর ( পরমহংসদেবের ) এখনি নকল কর্‌ছে। এটা ভারী খারাপ। আসল জিনিষের দিকে একেবারে লক্ষ্য নেই।

২০। কর্ম্ম দেখেই লোকে বিশ্বাস-অবিশ্বাস করে। সৎকর্ম্ম কর্‌লে লোকে কেন বিশ্বাস কর্‌বে না? সৎকর্ম্মের নামে অসৎকর্ম্ম কর, এই জন্যই ত লোকে অবিশ্বাস করে। মনের সব রকম জোচ্চুরি ছেড়ে দিয়ে যদি সরলভাবে কেউ সৎকর্ম্মের অনুষ্ঠান করে, তা হ'লে তাকে বিশ্বাস না ক'রে মানুষ থাকৃতে পারে না। স্বামিজী বল্‌তেন, 'চালাকী দ্বারা কোনও মহৎ কার্য্য হয় না।' যেমন স্বামিজীর কর্ম্ম দেখে অনেক লোকের ধর্ম্মে বিশ্বাস হয়েছে। সেখানে জোচ্চুরি নেই, তাই লোকে তাঁর কথা বিনাবাক্যে মাথা পেতে নিচ্ছে।

২১। শ্রীকৃষ্ণ ভগবান্ বল্‌ছেন—দয়া আমার কোথায়?—যেখানে যার দ্বারা কর্ম্ম করিয়ে নিই। জীবের দোষ কি? অমুকে গাড়ী-ঘোড়া চড়ে দেখে জীবের হিংসা হয়। কর্ম্ম করেছে, তাই ত গাড়ী-ঘোড়া চড়ছে। এমন কি কর্ম্ম করেছ, যাতে ভুগছো; আবার হিংসা

কর্‌লে কর্ম্মফল ভুগতে হবে। গুরু-শাস্ত্র দুই বল্‌ছে, যেমন কর্ম্ম কর্‌বে, তেমন ফল ভুগতে হবে। ( জনৈক ভক্তের প্রতি )

২২। জীবের উপকারের জন্য যে বাসনা, তাতে বন্ধন হয় না। নিজের জন্য যে কোন বাসনাই বন্ধন।

২৩। ভগবান্ কি কারও শত্রু হন, তবে খুব অত্যাচার কর্‌লে শাসন করেন। যেমন মা ছেলেকে শাসন করে।

২৪। ভগবান্ লাভ হ'লে কেবল আনন্দ, সে যে কি আনন্দ, তা আর বল্‌বার নয়। যত পাওয়া যায়, ততই পেতে ইচ্ছা হয়। সে আনন্দের সাগর! আর কি বল্‌ব, কর্ম্ম ( সাধন ) না কর্‌লে বুঝা যায় না।

২৫। তিনি (ঠাকুর) বল্‌তেন যে, সাধুরা শেষকালে জীবে দয়া নিয়ে থাকেন। যতটুক জীবের কল্যাণ হয়। তখন নিজেদের বিষয় একেবারে ভুলে যান।

২৬। কর্ম্ম কর্‌লে কারও অহঙ্কার যায়, কারও অহঙ্কার বাড়ে। নিষ্কাম কর্ম্ম ভগবানের দয়া না হ'লে করা যায় না।

২৭। ভগবান্ কি সহজে পাওয়া যায়? কর্ম্ম চাই। লিখলে পড়লে কিছুই হয় না। কর্ম্ম ( সাধন ) চাই। নিজের অন্তরে অনুভব করতে হয়—পড়াশুনার কর্ম্ম নয়—শুদ্ধকর্ম্ম ( সাধন ) চাই।

## সাধুসঙ্গ, সৎচিন্তা, সদাচার, সাধন-ভজন, সংযম ও নিষ্ঠা।

১। সৎসঙ্গ কর্‌লে কি হয় জান? সৎসঙ্গ কর্‌লে সদ্‌বুদ্ধি হয়, ভগবানে ভক্তি-বিশ্বাস হয়। হিংসা-দ্বেষ চ'লে যায়, পরস্পরের মধ্যে ভাবের আদান-প্রদান হওয়ায় কু-ভাব চ'লে গিয়ে সু-ভাবের স্ফুরণ হয়। জপ-ধ্যান কর্‌বার ইচ্ছা প্রবল হয়। সৎসঙ্গ সৎ হবার উপায়।

কথাতেই আছে, 'সৎসঙ্গে কাশীবাস' হয়। সকলে সৎসঙ্গের ফল একদিনেই বুঝতে চায়, তা' কি একদিনেই বুঝা যায়—একটু একটু ক'রে জম্‌তে জম্‌তে সৎটা প্রকাণ্ড হয়ে যায়, তখন লোক বুঝতে পারে।

২। হাজার ত্যাগী হ'ক না কেন, মৃত্যুর সময় যা ভাব্‌বে, তাই হবে। সেই জন্য যতদুর সম্ভব, সৎচিন্তা করা উচিত; তা হ'লে মৃত্যুর সময় সদ্‌ভাবই মনে আস্‌বে।

৩। যত অবতার বল্‌ছেন,—'সাধুসঙ্গ কর।' ঠিক্ ঠিক্ সাধু ভগবান্-লাভের জন্য সর্ব্বদা ব্যস্ত থাকে।

৪। ভগবানের উপর শ্রদ্ধা-ভক্তি হওয়া বড় কঠিন। তাঁর কৃপা না হ'লে হয় না। সেই জন্য সাধুরা কি ক'রে তাঁর কৃপা লাভ করেছেন, বুঝতে হয়, তাঁদের জীবন দেখতে হয়, আলোচনা কর্‌তে হয়। সেই জন্যই যত অবতার বল্‌ছেন,—'সাধুসঙ্গ কর।'

৫। সদ্‌গ্রন্থ, যাতে ভগবানের কথাবার্ত্তা আছে, তাতে সৎসঙ্গের কায করে। সকল সময়েই ত আর ভগবানের নাম কর্‌তে পারা যায় না, সেই জন্য ঐরূপ গ্রন্থ পাঠ করা উচিত। তাতেও ভগবানের স্মরণ-মনন করা হয়। যারা দিন-রাত ভগবানের নাম কর্‌তে পারে, তাদের সহিত ভগবানের কি তফাৎ ?

৬। ভগবানের নাম যত কর্‌তে পারা যায়, ততই ভাল। বেশী না কর্‌তে পার্‌লে অন্ততঃ সকাল-সন্ধ্যায় হাত-তালি দিয়ে ভগবানের যে কোন নাম যা ভাল লাগে করা উচিত।

৭। সৎলোকের সহিত সৎ আলাপ কর্‌লে ভগবান্ খুসী হন। তা'তে সদ্‌বুদ্ধি হয়। বদ্‌লোকের সহিত অর্থাৎ ভগবানে অবিশ্বাসী

লোকের সহিত আলাপ কর্‌তে নেই, তাতে অসদ্‌বুদ্ধি জন্মায়। তাঁকে ভুলে যেতে হয়।

৮। কিছুদিন জপ-ধ্যান ক'রে ভগবান্ লাভ (আত্মানুভূতি) হ'ল না ব'লে জপ-ধ্যান ছেড়ে দিতে নাই। ছেড়ে দিলেই তুমি ঘোর নাস্তিক হয়ে দাঁড়াবে। মনের অবস্থা যখন ঐরূপ হয়, তখন বড় বড় সৎলোকের কর্ম্ম দেখতে হয়, মনকে বুঝাতে হয়, তাঁরা যখন ঐ উপায়ে ভগবান্ লাভ করেছিলেন, তখন আমিই বা লাভ কর্‌বো না কেন? তাঁদের জীবন আদর্শ ক'রে আবার কোমর বেঁধে কাযে লেগে যেতে হয়। অধ্যবসায়ে কি না হয়!

৯। মুখে অনেকেই ব'লে থাকে যে, তারা ইচ্ছা কর্‌লেই তাদের কু-সংস্কারগুলো নাশ ক'রে ফেল্‌তে পারে, কিন্তু সংস্কার নাশ কর্‌নে-ওয়ালা ত একটাও দেখি না। যার সংস্কার নাশ হয়েছে, সেই অন্যের সংস্কার নাশ কর্‌তে পারে। এই জন্য ঐরূপ সৎসঙ্গের দরকার হয়। কেবল তাঁদের (সাধুদের) কাছে যাতায়াত কর্‌লে তাঁদের সদ্‌গুণে কু-সংস্কার আস্তে আস্তে চ'লে যায় এবং সু-সংস্কার প্রবল হয়ে উঠে। তবে শুধু বৈদ্যের বাড়ী গেলে কি হবে? ঔষধ এনে খেতে হবে, তবে না রোগ সার্‌বে? কেবল সাধুর কাছে ঘূরে ঘূরে বেড়ালে কি হবে; তাঁদের কাছে থেকে উপদেশ পেয়ে তদনুরূপ কর্ম্ম কর্‌তে হয়, তবে ত হয়!

১০। সকল বিষয়ে সংযম অভ্যাস কর্‌তে কর্‌তে ভগবানের দয়া হয়। সংযম না কর্‌লে কি হয়?—কিছু হয় না।

১১। আপন খেয়ালে চল্‌লে মানুষ বিগড়ে যায়। ভগবানের বা সাধু-সজ্জনের উপদেশমত চল্‌লে মানুষ বেঁচে যায়।

১২। সৎসঙ্গের এম্‌নি মাহাত্ম্য যে, কীটও নারায়ণের মাথায় উঠে, কারণ সে ফুলের সঙ্গে থাকে। তাই ভগবান্ উদ্ধবকে বলেছেন—'সৎসঙ্গ কর।' সৎসঙ্গে ভগবানের দয়া লাভ হয়।

১৩। ত্যাগী-পুরুষের উপদেশ পেলেও সংযমী না হ'লে কিছুই ধারণা হয় না।

১৪। শাস্ত্রে মন্ত্র তো অনেক লেখা আছে। তাতে কি হবে? মহাপুরুষের নিকট হ'তে ঠিক্ ঠিক্ উপদেশ গ্রহণ কর্‌লে জীবন মুহূর্ত্তের মধ্যে বদ্‌লে যায়।

১৫। রাসলীলা বুঝা বড়ই কঠিন। ইন্দ্রিয়-দমন ও চিত্ত-শুদ্ধি না হ'লে বুঝা যায় না।

১৬। শ্রীকৃষ্ণ ভগবান্ অর্জ্জুনকে বলেছেন,—'যদি আমার উপদেশ ঠিক্ ঠিক্ গ্রহণ কর, তা হ'লে তুমি বেঁচে যাবে। এতে যদি তোমার সংশয় হয়, তা হ'লে সাধু-সঙ্গ কর, বুঝ্‌তে পার্‌বে।'

১৭। গুরু-মুখে—শাস্ত্র-মুখে শুনেছি যে, জীবাত্মা দুঃখ পায়। এমন কর্ম্ম কর্‌তে হয়, যাতে আত্মা সুখে থাকে।

১৮। হাজার টাকা যদি রোজগার কর, আর আত্মা যদি সুখে না থাকে—দুঃখ পায়, তা হ'লে টাকা রোজগার বৃথা। আত্মা সুখে থাক্‌লে ভগবান্ খুসী হন। মুক্ত আত্মাকে—পবিত্র আত্মাকে ভগবান্ ভালবাসেন। ভগবান্ বল্‌ছেন—'হে জীব! যে আত্মা আত্মাকে (আমাকে) জানে, তার সঙ্গ কর। যে আমায় না জানে, তার সঙ্গ করো না।'

১৯। তুমি যে নামে ইচ্ছা, তাঁকে ডাক না! তবে গুরুর আদেশ-মত চল্‌বে।

২০। দিবাভাগে সাধুরা পেট ভরে খাবে। রাত্রিতে জল খাওয়ার



৬

মত খাবে। সাধুরা রাত্রিতে সাধন-ভজন করে। তখন নিস্তব্ধ থাকে। তাই ঐ সময় সাধন-ভজন করা উচিত, সাধুরাও করে। গৃহস্থের দিবাভাগে কম খায়—এ সময়ে তাদের কায করতে হয়। রাত্রিতে তারা বেশী খায়, আর ভস-ভস ক'রে ঘুমায়। শরীর-রক্ষার জন্য খাওয়া ও ঘুমান চাই। ঠাকুর বলতেন যে,—'কলিতে অন্নগত প্রাণ।' রাত্রে চার পাঁচ ঘণ্টা ঘুমালে যথেষ্ট হয়। রাত্রে ঠাকুর আমাদের জোর চার পাঁচখানা প্রসাদী ছোট লুচির বেশী খেতে দিতেন না। (সাধন-ইঙ্গিত)

২১। চণ্ডীপাঠ খুব ভাল। কিন্তু পাঠ করবার সময় যেন কোনরূপ কামনা না থাকে। খুব ভক্তি নিয়ে পাঠ করতে হয়। গৃহস্থ-দের চণ্ডীপাঠ সাবধানে করা উচিত। যদি ঠিক্ ঠিক্ চণ্ডী-পাঠের নিয়ম-গুলো মানতে না পারে, তা হ'লে অমঙ্গল হয়। আর যদি শুদ্ধমনে নিয়ম-মত পাঠ করতে পারে, তা হ'লে কল্যাণ হবেই।

২২। বড়লোকের সৎ হওয়া খুব দরকার, তা হ'লে অনেক লোক—দীন-দরিদ্র অন্ন পায়। এ জন্য সৎসঙ্গ করতে হয়। কিন্তু বড়-লোকের সৎসঙ্গ জোটে না, যত অসৎলোক তার বন্ধু হয়, আর তাকে বিগড়ে দিয়ে মাঝখান থেকে নিজেরা আমোদ ক'রে নেয়। এই সঙ্গ-দোষে বড়লোকের প্রায়ই ধর্ম্ম হয় না। যুবা বয়স থেকে যদি বুঝতে পারে—সৎপথ ও সৎসঙ্গ আশ্রয় করে, তা হ'লে কল্যাণ হয়। টাকার ত কোন অভাব নাই, তাই ইচ্ছা হ'লেই অনেকেরই কল্যাণ করতে পারে।

২৩। বেশী রাত্রি জাগলে—চিন্তা থাকলে রোগ ত হবেই। চিন্তা থাকলে কি খাওয়া যায়? চিন্তা বড় খারাপ। চিন্তাতেই দুঃখ দেয়। তবে সৎ আর অসৎ চিন্তার প্রভেদ আছে। সৎচিন্তা উন্নতির পথে

নিয়ে যায়, আর অসৎচিন্তা অবনতির পথে নিয়ে যায়। চিন্তা কর্তে কর্তে মানুষ খতম হ'য়ে ( মরে ) যায়। তাঁর কথা কি মিথ্যা? দুটো খাওয়ার সংস্থান থাক্‌লে দাসত্ব করা খারাপ। তা হ'লে বেশী চিন্তা কর্তে হয় না। রোজগার করেও কি সুখী আছে? মনের স্ফূর্ত্তি না থাক্‌লে শরীর ভাল থাকে না। যা খায়, তা হজম হয় না, নানা রোগের সৃষ্টি হয়। মনে স্ফূর্ত্তি থাক্‌লে শরীর আনন্দে থাকে। যা খায়, তা হজম হয়—বল হয়।

২৪। যদি সাধন-ভজন কর্‌বার ইচ্ছা থাকে, তবে নির্জ্জনে চ'লে যা। গুল্‌তোনীর মধ্যে থাকিস্ না। ওতে কিছু হবে না। তৈয়ারী ভাত খাবে, আর আড্ডা দিয়ে বেড়াবে? আহাম্মুকেরা বুঝে না যে, এতে কত অপকার হয়। কি উদ্দেশ্য নিয়ে এসেছিস্—তা ভুল্লে চল্‌বে না।

( সাধন-ইঙ্গিত )

২৫। ভগবানের যেমন জাত নেই,সাধুরও তেম্‌নি জাত নেই। সাধুর দ্বারা ভগবান্ প্রকাশ হন। সাধুর দোষ ধর্‌তে নেই। তার ভগবানের প্রতি শ্রদ্ধা-ভক্তি কেমন্, তাই দেখতে হয়। সাধু লোক-লজ্জা, বিষয় ছেড়ে ভগবান্ পাবার জন্য ফকির হয়েছে। সংসারী আর সাধু—বহু তফাৎ!

২৬। রামচন্দ্র, মহাবীর এ সব সৎ-মায়া। এ মায়ায় কি ক্ষতি করে? মানুষ মুক্ত হ'য়ে যায়। তাঁদের বিষয় ভাব্‌বে বৈ কি? এ সংসারের বাজে বিষয় ভেবে কি হবে?

২৭। ধ্যান—বিঘ্ন ( চিত্তের লয়-বিক্ষেপ ) দূর কর্‌তে হ'লে মনটাকে খুব দৃঢ় ক'রে আসনে বস্‌তে হয়। এ ভাবেও নিগ্রহ না হ'লে আলস্য নষ্ট করার জন্য চোখে জল দিবে অথবা অন্যত্র সামান্য একটু ঘুরে

এসে পুনরায় আসনে বসবে। নিজ আসনে ব'সে তন্দ্রাদি বিঘ্ন দূর করাই ভাল—তাতে ভাব (স্রোত) নষ্ট হওয়ার আশঙ্কা কম। জপান্তে ঘুম আসে, মেরুদণ্ড টনটন্ করে। তখন একটু উঠে পায়চারী কর্বে—ফের বস্‌বে। এ হচ্ছে সাধন কর্‌বার নিয়ম। তা না হ'লে মন বসে না। শরীর বেশী গরম হ'লে নিদ্রায় কারো কারো শারীরিক ক্ষতি হয়।

( সাধন-ইঙ্গিত )

২৮। অন্তরে ত্যাগ খুব ভাল। লোকে জান্‌তে পারে না যে ত্যাগী, তাহাতে অভিমানাদি বিঘ্নও আস্‌তে পারে না। তবে এ বড় শক্ত। বাহিরের ভোগটা কখন্ যে চুপে চুপে অন্তরে ঢুক্‌বে, তা ধরা কঠিন হ'য়ে পড়ে। তাই এ বিষয়ে খুব সতর্ক থাক্‌তে হয়। প্রথমতঃ অন্ত-র্ব্বহিস্ত্যাগ অভ্যাস সহজ। প্রকৃত বৈরাগী—উত্তম অধিকারীকে শেষে আর কিছু আট্‌কাতে পারে না। তাঁরা বালকবৎ ত্যাগ-ভোগ সকলই করেন—কিছুতেই লিপ্ত নন।

২৯। এ জগতের জিনিষ ভোগ করা তপস্যা চাই বৈ কি? তপস্যা ভিন্ন হয় না, এ ত প্রায় দেখা যায়।

৩০। ভগবান্ বল্‌ছেন—'নির্ব্বোধেরা দোষকে গুণ দেখে,আর গুণকে দোষ দেখে।' এই হ'ল সংসারের খেলা। এই জন্য সৎসঙ্গের দরকার। এইটি বিচার ক'রে নেওয়া দরকার। সদ্‌বুদ্ধি হলেই ভগবান্‌কে মান্‌বে, গুরুজনের প্রতি শ্রদ্ধা-ভক্তি হবে। অসদ্‌বুবুদ্ধি হ'লে নিজের মেজাজ (বুদ্ধি) খারাপ হয় ও কষ্ট পায়।

৩১। সাধু না হ'লে সাধুর দুঃখ বুঝা যায় না। সাধুরা কত কষ্ট করে, তবে ভগবানের দয়া পায়।

৩২। এই বিড়ালই বনে গেলে আবার বন-বিড়াল হয়। সৎসঙ্গ

কর্‌তে কর্‌তে মানুষই দেবতা হয়। ৺কাশীধামে এসেছ, তর্ক করার দরকার নাই। ধ্যান-জপ কর। ধ্যান-জপ এম্‌নি গোপনভাবে কর্‌তে হয়, যেন স্ত্রীও জান্‌তে না পারে যে, ধ্যান-জপ কর্‌ছে। রাত্র ৩টা হইতে ৬টা অবধি বেশ প্রশস্ত সময়, আর সন্ধ্যায় কর্‌বে।

( জনৈক ভক্তের প্রতি )

৩৩। সাধুসঙ্গ কর্‌তে কর্‌তে প্রথম সূক্ষ্মভাবে ক্রিয়া করে। শেষে যখন মোটা হ'তে থাকে, তখন বুঝতে পারা যায়, সৎসঙ্গের কি ফল! ঠাকুর বলতেন,—'এ দিকে যতটা উন্নতি হোক না হোক, ওদিকের জন্য যতটা পারিস্, খুব ক'রে নিবি। জীবনে অনেক ঢেউ আস্‌বে, কখন অবিশ্বাস, কখন নাস্তিকতা, কখন হতাশভাব। কিন্তু খুব সাবধান, গুরুদত্ত নামটি ছেড়ো না। সাধনা কর্‌তে কর্‌তে বায়ু স্থির হ'য়ে কুম্ভক হ'য়ে যায় এবং মনটা খুব শান্ত হয়। ঐ অবস্থা সাধনার শেষ নয়। আরও এগিয়ে যাবার চেষ্টা কর্‌বে। ( সাধন-ইঙ্গিত )

৩৪। (সাধুরা) সকলে সুখের জন্য সব ছেড়ে-ছুড়ে এসেছে। সাধুকে দিক্ কর কেন? কত কষ্ট ক'রে তবে না একটু আনন্দ পাচ্ছে! তোমরাও উপদেশ নিয়ে কর্ম্ম কর। কর্ম্ম না কর্‌লে—সংযমী না হ'লে কি বুঝ্‌বে?

৩৫। চরিত্রই প্রধান। চরিত্র ভাল না হ'লে ধ্যান-জপে কি হবে। খারাপ কায ক'রে এসেছ বলেই অশুদ্ধ মন—ভগবানে সংশয় আনে।

৩৬। নাক-টেপাটিপি কর্‌লে কি হবে? ধ্যান-জপ কর। আপনা-আপনিই কুম্ভক হবে। এদিকে নাক টেপে—ওদিকে মহা অসংযমী। তাই ত কিছু হয় না। ( সাধন-ইঙ্গিত )

৩৭। একটু কঠোর কষ্ট স্বীকার না কর্‌লে কিছুই হয় না। সেইজন্য লোকে চারধাম ক'রে আসে। চারধাম ক'রে এলে গুরুর উপর শ্রদ্ধা-ভক্তি হয়, তাঁর মহিমা বুঝ্‌তে পারা যায়। গুরু কৃপা কর্‌লে জগতে যা না হবার,—তাই হয়। ধ্রুব পাঁচ বছরের বালক, তাঁর মা-গুরুর কৃপায় ভগবান্ লাভ কর্‌লে, আবার একটা ধ্রুবলোক হ'য়ে গেল।

৩৮। সাধন-ভজন কর্‌তে পার, খুব ভাল কথা, আর না পার, খাও দাও, কারুর অনিষ্ট করো না, হিংসা করো না। হিংসাই পাপ। সংসার-সম্বন্ধেই হউক আর ধর্ম্ম-সম্বন্ধেই হউক, পরস্পর পরস্পরের সাহায্য কর। হিংসে ছাড়। নিজের বাপ-ভাইয়ের উপরই প্রীতি হয় না, তা ঠাকুর-দেবতার—গুরুর উপর হওয়া কি কম কথা? যার হয়, সে কত বড় ভাগ্যবান্! একটা নিষ্ঠা চাই। লেগে থাক্‌তে হয়—আমার জীবনের উদ্দেশ্য এই। তা হ'লে উন্নতি হবেই। (সাধন-ইঙ্গিত)

৩৯। মানুষ আশায় বেঁচে আছে। সংসারে মহাজ্বালা—মহাকষ্ট। দশ জন অসৎ হ'লে একজন সৎ হ'লে সে মারা যায়। দশ জন সৎ হ'লে একজন অসৎ হ'লে—সে সৎ হয়। সঙ্গ-গুণ এমন ভাল হ'লে লোকে কিছু বলে না, মন্দ হ'লেই মুস্কিল।

৪০। সংস্কার যায় কিসে?—ভগবানের নাম-গুণগান, সাধুসঙ্গ, ধ্যান-জপ ইত্যাদি কর্‌লে।

৪১। তিনি নিরাকার ত আছেনই, সাকারও আছেন। আমি সাকারবাদী। কোন খৃষ্টান-ভক্ত জিজ্ঞাসা কল্লেন যে, 'তাঁকে সাকার বল্‌ছেন, তাঁকে কি দেখা যায়?' আমি বল্লাম—খুব জোর ক'রে বল্‌ছি হাঁ, তাঁকে দেখা যায়, তাঁর সঙ্গে কথা হয়, যেমন তোমার সঙ্গে কথা হচ্ছে। সময়ে সময়ে তোমার মনে গোল হয়, কার ধ্যান কর্‌বে?

কাকে তুমি বিশ্বাস কর? Jesus Christ (যীশু খৃষ্ট) এবং ঠাকুরের উপর বিশ্বাস আছে? বরাবর কাকে বিশ্বাস ক'রে এসেছ? তোমরা খৃষ্টান, Jesus Christকে মান? বেশ তাঁকেই ধ্যান করবে। তাতেই তোমার সব হবে। একজনকে ধ'রে থাক্‌লে তোমার সব হবে।

২। খুব সাধন-ভজন ছাড়া আর কি করবে? আমাদের মধ্যে কালী (অভেদানন্দ), শরৎ (সারদানন্দ), রাখাল (ব্রহ্মানন্দ), শিবানন্দ মহারাজ প্রভৃতি খুব কঠোর কর্‌তেন—এখনও করেন। বিবেকানন্দ স্বামীর ত তুলনা নেই। এই সমস্ত জীবন দেখলে জীবনের উদ্দেশ্য কি, বুঝতে পারা যায়; বুঝলেই আর কিছু বখেড়া থাকে না। দ্বেষ-হিংসা দূরে গিয়ে মনটা বড় হয়।

(জনৈক সাধুর প্রতি)

## সুকৃতি ও ভগবৎকৃপা

১। ভগবান্ যাকে টাকা দেন, তাকে হয়ত ছেলেপুলে দেন না, আবার হয়ত যে খুব গরীব, তাকে ছেলেপুলে দেন। যাকে দুই-ই দেন, বুঝ্‌তে হবে, তার উপর ভগবানের দয়া আছে।

২। মহাপুরুষের আশ্রয় পাওয়া কম সৌভাগের কথা? ভগবানের বিশেষ কৃপা। তোদের যখন তা জুটেছে, তখন হৈ চৈ করে বৃথা সময় নষ্ট করিস্ না। গান গাইতে পারিস্, গানের ভিতর দিয়ে ভগবানের সঙ্গে মিল্‌বার চেষ্টা কর্ না? গান কি কম? দেখ্ না, মীরাবাই গান ক'রে ভগবান্ লাভ কল্লে? এ রকম অনেক মহাপুরুষ আছেন।

(সাধন-ইঙ্গিত)

## বিবিধ

১। ভগবান্ যেটুক্ করবার মুরোদ দিয়েছেন, ততটুক ঠিক্ ঠিক্ করাই ভাল—লোক দেখান না হয়। লোক দেখান খারাপ। সাধ্য-মত ঠিক্ ঠিক্ চেষ্টা কর্‌লে, তিনি আরও ক্ষমতা ও অধিকার supply (সরবরাহ) করেন।

২। সাধু, ভক্ত কি গাছে ফলে? মানুষের মধ্যেই জন্মায়; উৎসাহহীন হয়ো না, প্রাণপণে লেগে যাও।

৩। সংসারী-জীবনের চেয়ে অবিবাহিত-জীবন ভাল। কারণ, যদি কখনও বৈরাগ্য আসে, তা হ'লে সংসারী-লোক ছেলেপিলের মায়া ছেড়ে সহজে বেরিয়ে যেতে পারে না—অবিবাহিত-লোক পারে।

৪। সদ্‌বুদ্ধি হ'লেই ভগবান্ স্বপক্ষে থাকেন, হীন-বুদ্ধি হ'লে ভগবান্ বিপক্ষ হন। তাঁর হুকুম পালন না কর্‌লে দুর্দ্দশা হবেই।

৫। ভগবানের উপদেশ আর জীবের উপদেশ বহু তফাৎ—ভগ-বানের সিদ্ধান্তই ঠিক্। ভগবানের আরাধনা কর—ভজনা কর। তাঁর জোরেই জোর। তাঁকে না মান, তাতে তাঁর কি?

৬। মানুষের সংশয় লেগেই আছে। সংশয় যাওয়া কি মুখের কথা? মানুষের সংশয় দূর কর্‌বার জন্য ভগবান্ শরীরধারণ করেন।

৭। এমন শক্তি আছে, যাতে নিজে সুখী হয়, পরকেও সুখী করে; ইহা সৎশক্তি। আর নিজে দুঃখ পায়, অপরকেও দুঃখী করে, ইহাই অসৎশক্তি।

৮। মানুষ ধর্ম্ম বুঝ্‌বে কি ক'রে, রাত-দিন কামিনী-কাঞ্চন নিয়ে ব্যস্ত। তবে যারা ঐ সংসারে থেকে মেহনৎ ক'রে টাকা উপার্জ্জন

করে, দান-ধ্যান করে, ভগবানের পূজা-অর্চ্চনা করে, তাঁর বিষয়ে চর্চ্চা করে, তারা খুব বাহাদুর! এরা ভগবানের সন্তান। সংসারে থেকে ভগবানের স্মরণ-মনন ক'রে জীবন কাটান খুব বাহাদুরী। তবে ভগবানেরই সংসার মনে ক'রে সংসার কর্‌লে খুব সুবিধা হয়।

৯। যিনি ভগবান্‌কে চান, তিনি দত্তাত্রেয়, বুদ্ধদেব, শঙ্করাচার্য্য, চৈতন্য মহাপ্রভু প্রভৃতি মহাপুরুষদেরও মান্‌বেন। কারণ, এঁরা হলেন মহাজ্ঞানী—ভগবানের দর্শনলাভ করেছেন। এঁদের মেনে চল্‌লে—শ্রদ্ধা-ভক্তি কর্‌লে হিংসা-দ্বেষ চ'লে যাবে, দুঃখ দূর হবে এবং ভগবান্‌কে বুঝ্‌তে পার্‌বে।

যার হবার তার হবেই। যে ভগবান্‌কে চায়—সে তাঁকে ডাক্‌বেই। যে চায় না, সে কেন ডাক্‌বে?

১০। লেখাপড়া শিখে ত্যাগী-মহাপুরুষদের জীবন দেখে শিক্ষালাভ না কর্‌লে, লেখাপড়া সমস্তই বৃথা।—উদ্দেশ্যহীন জীবন অতি খারাপ। মানুষের একটা না একটা উদ্দেশ্য থাকা বিশেষ প্রয়োজন। উদ্দেশ্য না থাক্‌লে উন্নতি হয় না। লক্ষ্য স্থির ক'রে একটা কাযে জোর ক'রে লেগে থাক্‌তে হয়। তবে যাঁর উদ্দেশ্য যত মহৎ, তিনি তত বড়।

১১। মতামত মানুষে করে। মতামতের ভিতর ভগবান্‌ নাই।

১২। যেমন করেই হোক, সৎ হ'তেই হবে। তা যে ধর্ম্ম-পালন ক'রেই হোক্‌ না কেন, তাতে কিছু আসে যায় না।

১৩। জপ-ধ্যান কর্‌তে কর্‌তে আলস্য, জড়তা, তন্দ্রা এসে থাকে—ওটা শরীরেরই ধর্ম্ম। এই সব জোর ক'রে ঝেড়ে ফেলে দিতে হবে—না হয় একটু আধটু পায়চারি কর্‌লে—আলস্য চ'লে গেলে তখন

আবার বস্‌লে। এইরূপ ক্রমে ক্রমে অভ্যাসের দ্বারা ঐ সব আপদ্ চ'লে যায়। (সাধন-ইঙ্গিত)

১৪। পরের অনিষ্ট ও হিংসা ক'রে জীব স্বার্থলাভের চেষ্টা করে, কেননা, স্বার্থ-সিদ্ধিতেই তার আনন্দ। যে পরের হিংসা বা অনিষ্ট না ক'রে আনন্দ পায়, তার আনন্দই ঠিক্ আনন্দ, কেননা, তা স্বার্থ-শূন্য। ঐরূপ হ'তে গেলে ভগবানের বিশেষ দয়া থাকা চাই। তাঁকে ডাক্‌লে তাঁর দয়া হয়।

১৫। যারা ধর্ম্ম মান্‌বে, ভগবান্‌কে চাইবে, তাদের মেজাজই আলাদা। এক রকমের লোক আছে, ভাল কথা বল্‌লেও মান্‌বে না, নিজের গোঁতে চল্‌বে। নিজেও কষ্ট পাবে, অপরকেও কষ্ট দেবে। মহা তামসিক।

১৬। লোককে দুঃখ দেওয়া মহাপাপ। যতটুক পার, তাঁর কৃপায় দুঃখ দূর কর—শান্তি দাও।

১৭। সময়ে সব হয়, অসময়ে কিছু হয় না। ব্যস্ত হ'লে চল্‌বে না, ধৈর্য্য ধ'রে থাক্‌তে হয়। কোন প্রতিকূল অবস্থায় পড়্‌লে ধৈর্য্য ধ'রে থাক্‌তে হয়। ঐ অবস্থায় ভগবানের উপর বিশ্বাস রেখে স্থির থাক্‌তে পার্‌লে, পরে কল্যাণ হবেই হবে।

১৮। মানুষ আপনার কর্ম্মে আপনিই ভোগে। মনে করে, লোককে ভোগাব, কিন্তু নিজেই ভোগে। অপরকে ঠকিয়ে মনে করে, আমি জিতেছি, কিন্তু সে নিজেই ঠকেছে। যে তা মনে না করে, সেই বুদ্ধিমান্। ঠকান বুদ্ধি ভাল নয়।

১৯। ভগবান্ লাভ কর্‌বার সহায়তা হবে ব'লে ক'জন লেখাপড়া শেখে? যে শেখে, সেই ভাগ্যবান্। লেখাপড়া শিখে ধন-মান হবে, এই

জন্যই চেষ্টা—একেই বলে অর্থকরী-বিদ্যা, তাতে ভগবান্ লাভ হয় না।

২০। ভগবান্ জীবকে শক্তি দিয়েছেন। যে ঐ শক্তি সৎদিকে নিয়ে যায়, সে সৎ হয়, আর যে ঐ শক্তিকে অসৎদিকে নিয়ে যায়, সে অসৎ হয়।

২১। সকলেই মনে করে, সে এখন যেমন আছে, চিরকালই সেই-রূপ থাক্‌বে। কিন্তু মৃত্যু যে ঘাড়ে চেপে আছে, কাল হাঁ ক'রে আছে, বুঝ্‌তে পারে না। এরই নাম মায়া।

২২। বুদ্ধদেব ইচ্ছা কর্‌লে মরা ছেলে বাঁচাতে পারেন, এই বিশ্বাস ক'রে এক জন স্ত্রীলোক তার মরা ছেলে নিয়ে এসে বুদ্ধদেবকে বাঁচিয়ে দিতে বল্‌লে। বুদ্ধদেব ঐ কথা শুনে বল্‌লেন—তোমাকে একটি কাষ কর্‌তে হবে। যার বাড়ীতে কেউ মরেনি, তার বাড়ী থেকে কৃষ্ণতিল নিয়ে এসো। সেই কৃষ্ণতিল আন্‌লে তোমার ছেলেকে বাঁচাব। স্ত্রীলোকটি অনেকের বাড়ীতে গেল, কিন্তু সকলেই বল্‌লে, আমার অমুক মরেছে। এইরূপে অনেক বাড়ী ঘূরে এসে বুদ্ধদেবকে বল্‌লে, এমন বাড়ী পেলাম না—যেখানে কোন লোক মরেনি। তখন বুদ্ধদেব তাকে বুঝিয়ে দিলেন, তোমার ছেলেই শুধু মারা যায়নি, সকলের ঘরেই এই-রূপ! তখন ঐ স্ত্রীলোকটি বুঝতে পার্‌লে এবং বুদ্ধদেবের শিষ্যা হ'য়ে গেল।

নিজের দুঃখ যেমন বুঝ, অপরের দুঃখও তেমনি বুঝ। মানুষ অপরের দুঃখ বুঝে না ব'লেই কষ্ট পায়। আর অপরের দুঃখ বুঝে সেটা দূর কর্‌বার চেষ্টা কর; ভগবান্ তোমাকে যতটুক শক্তি দিয়েছেন, সেই অনুপাতেই চেষ্টা কর। বুদ্ধদেবের জীবের জন্য প্রাণ কেঁদেছিল, সেই

জন্য তিনি সমস্ত ত্যাগ করেছিলেন। তুমি কি তা পার্‌বে? তবে যতটা পার, তার মধ্যে যেন জুয়াচুরি না থাকে। এইরূপ জীব-সেবা কর্‌তে কর্‌তে বুঝতে পার্‌বে, ভগবান্ কে?

( বুদ্ধদেব )

২৩। আপন আত্মার কল্যাণ কর। সৎসঙ্গ, বিগ্রহদর্শন—এ সব কি বৃথা যায়? রোগীর সেবা করা, দুঃস্থকে খেতে পর্‌তে দেওয়া—এই সব হলো ধর্ম্ম। এর চেয়ে আর কি ধর্ম্ম আছে?

২৪। গুরু-বাক্যই হলো প্রধান; গুরুবাক্য অনুযায়ী সাধন কর্‌তে কর্‌তে বস্তুর প্রকাশ হয়। গীতা হলো ভগবানের বাক্য, গীতা পাঠ করা উচিত।

২৫। সদ্‌বুদ্ধি চাই, সদ্‌বুদ্ধি হ'লে ভগবানের প্রতি শ্রদ্ধা-ভক্তি নিশ্চয়ই হবে। যে নিঃসংশয় হয়েছে, সে কত বড় ভাগ্যবান্! ভগবান্‌কে ঠিক্ ঠিক্ ডাক্‌লে নিঃস্বার্থ ভাব আস্‌বেই। **সাঁচ্চা কায কর্‌লে সে কায চল্‌বেই চল্‌বে**; জুয়াচুরি কোন কালেই চল্‌বে না।

২৬। সরলতা হ'লে ভগবানের দয়া বুঝতে পারা যায়। যার সরলতা নেই, সে কূট-বুদ্ধির জন্য একটি কথার উপর বিশটি মানে ক'রে দুঃখ পাবে ও অপরকে দুঃখ দেবে। ভগবান্ সরল লোককে ভালবাসেন। জপ-ধ্যানের ফলে মানুষ সরল হয়।

২৭। ভিক্ষে ক'রে কত লোক খাচ্ছে, সকলেরই কি উন্নতি হয়? সাধুরা যে ভিক্ষা করে, তা পেটের দায়ে নয়—ভগবানের দায়ে! সংসারীদের মধ্যেও অনেক মহৎ লোক আছেন।

২৮। এ সংসারে কা'কেও বিরক্ত করা মহাপাপ।

২৯। হিংসা যদি হয়, তবে ভগবানের উপরই হওয়া ভাল।—অমুককে দয়া কর্‌লেন, আমায় কেন কর্‌লেন না—এটা ভাল।

৩০। পণ্ডিত আর কাকে বলে? যে লেখাপড়া শিখে ভগবানের স্তব-স্তুতি করে, প্রার্থনা জানায়, দুঃখ জানায়, সেই পণ্ডিত। যে ভগবান্‌কে জেনেছে—সেই পণ্ডিত!

৩১। ভাগ্যবান্ কে? যে ভক্ত, যে ভগবান্‌কে বুঝ্‌তে চেষ্টা করে।

৩২। ভগবান্ যাঁকে বড় করেছেন, তিনিই বড়। লোকের বড় ছোট বলায় কি আসে যায়?

৩৩। শ্রীকৃষ্ণ ভগবান্ ও ভগবান্ রামচন্দ্রের জীবন যে জানে, সে বাপ-মাকে শ্রদ্ধা-ভক্তি কর্‌বেই। এঁরা জীবের শিক্ষার জন্য বাপকে পূজা করেছেন। শঙ্করাচার্য্য, বুদ্ধদেব, চৈতন্য মহাপ্রভু প্রভৃতি যত অবতার তাঁদের হুকুম প্রতিপালন করেছেন। এঁরা বাপ-মাকে শ্রদ্ধা-ভক্তি করতে জানেন। যে বলে, আমি বাপ-মাকে শ্রদ্ধাভক্তি করি না—সে পশু।

৩৪। যেখানে ধর্ম্ম থাকে, সেথায় কি হিংসা থাকে? সেথায়—শান্তি।

৩৫। যে ভগবান্‌কে জান্‌বার চেষ্টা কচ্ছে, তার সঙ্গে আলাপ কর্‌লে শান্তি পাবে।

৩৬। যে ঠিক সন্ন্যাস নেবে, সে জীবকে অভয় দিবে, সে আর কারও ভালবাসা চায় না।

৩৭। দ্রৌপদী ব্রত ক'রে লোকজন খাওয়াচ্ছিলেন। শ্রীকৃষ্ণ ভগবান্ বলেছিলেন,—'সখি! ঐ লোকটাকে খাওয়াও।' দ্রৌপদী খুব আয়োজন করেছিলেন। তার পর সেই লোক খেতে বসামাত্র শাঁখ-ঘণ্টা বাজ্‌তে

লাগ্‌ল। ঐ লোকটার খাওয়ার ঠিক নেই, পর পর খাচ্ছে না, কখনও এটা সেটা, তাই দেখে দ্রৌপদী মনে ভাবছেন যে, লোকটা এমন খেতেও জানে না: মনে কর্‌বামাত্র শাঁখ-ঘণ্টা থেমে গেল। তখন শ্রীকৃষ্ণ দ্রৌপদীকে বল্‌লেন যে, তুমি কি ভাবছিলে বল দেখি? শাঁখ-ঘণ্টা থেমে গেল কেন? তখন দ্রৌপদী ঐ বৃত্তান্ত বল্‌লেন। তখন শ্রীকৃষ্ণ বল্‌লেন যে,—'বড়ই অন্যায় করেছ! ওর কি খাওয়ার উপরে মন আছে? আমার উপর মন আছে।' দ্রৌপদীর মস্ত শিক্ষা। অহঙ্কার যেন না হয়!

৩৮। ভাই ভাইয়ে মিল থাকার খুব দরকার। এক সঙ্গে থাক্‌তে গেলেই বকাবকি হয়। মনে পুষে রাখা খারাপ। তিনি (ঠাকুর) বল্‌তেন, সতের রাগ, জলের দাগ অর্থাৎ ক্ষণস্থায়ী।

৩৯। জানো আর না জানো, তাঁর গুণ যাবে কোথা? আনন্দময় তিনি, জগতের কর্ত্তা, ত্রিলোকনাথ তিনি, মানুষরূপ ধারণ করেছেন। ওঁরা শক্তিমান্ পুরুষ। শ্রীকৃষ্ণ ভগবান্ গোয়ালার ঘরে লালিত; দেখিয়ে দিলেন, আমি যেখানে জন্ম লই, সেখানে কোন দোষ নেই। হে জীব! দোষ ধরিও না।

৪০। সাধু, রাজা, নদী, অগ্নি, এঁদের কাছ থেকে সাবধান থাক্‌তে হয়। কখন্ কোন্ সময় কি যে মেজাজ হয়, তা বলা যায় না।

৪১। **ফলের আকাঙ্ক্ষা না ক'রে কর্ম্ম কর্‌তে হয়।** আকাঙ্ক্ষা ক'রে কর্ম্ম কর্‌লে সিদ্ধাই হয়। ভগবান্ সিদ্ধাইকে ঘৃণা করেন। সিদ্ধাই এত ঘৃণিত যে, অপবিত্র ক'রে দেয়।

৪২। স্ত্রীলোকদের জ্ঞান খুব কমেরই হয়। বিলেতে অন্যরূপ। আমাদের স্ত্রীলোকদের "দয়া ক'রে" উপদেশ দিতে গিয়ে শেষে "মায়ায়" জড়িয়ে পড়্‌তে হয়। সাবধান! স্ত্রীলোকের অন্তরে এক আনা বৈরাগ্য

থাক্‌লে বাহিরে দেখাবে ঢের। অনেক সাবিত্রীও আছেন বটে। স্ত্রীলোকের স্বামীই গুরু—অন্যত্র যাওয়ার কি দরকার।

৪৩। ভীষ্মের মত হ'তে পার্‌লে মানুষের কথা থাকে—ভগবানের কথা মিছে হয়ে যায়। শ্রীকৃষ্ণ বলেছিলেন যে—অস্ত্র ধর্‌ব না; ভীষ্মের জন্য আপনার কথা মিছে ক'রে অস্ত্র ধর্‌লেন। ভীষ্মের কাছে ভগবান্ বাঁধা ছিলেন কেন?—এই জন্য যে, ভীষ্ম নিমকহারাম ছিলেন না। যার অন্ন খেতেন, তার জন্য প্রাণ দিতে প্রস্তুত। দেখ, যে যারটা খায়, সে তার পক্ষ সমর্থন করে। ভীষ্ম জান্‌ত, দুর্য্যোধন কি! তবু তার পক্ষ হয়ে যুদ্ধ পর্য্যন্ত পাণ্ডবের সঙ্গে কর্‌লে, তার নিমক খেয়েছিল কি না?—তাই।

৪৪। শ্রীকৃষ্ণের দয়া সকল অবতারের চেয়ে বেশী। যুধিষ্ঠিরের সভায় ত্রিলোক নিমন্ত্রিত হয়েছিল, সেই সভায় তিনি জোর ক'রে বলেছেন যে—আমি ভগবান্, আমায় মান্, তোদের কল্যাণ হবে। একদিকে ব্রাহ্মণের পা ধুয়ো দিতেন, আবার বল্‌তেন,—আমায় মান্, নচেৎ বিনাশ কর্‌ব। শিশুপাল মান্‌লে না, তখনি নাশ ক'রে ফেল্লেন।

৪৫। ভাল হ'লে কেউ কিছু বলে না, মন্দ হলেই চেপে ধরে—এটা জীবের স্বভাব। লোকের ভালর জন্য যুক্তি দেওয়া মুস্কিল রে? যদি ভাল হয়ে গেল ত খুব খুসী, আর দেখা করে না, কিন্তু অন্য কোন কারণে যদি কিছু খারাপ হ'য়ে যায়, তা হ'লেই যত দোষ চাপিয়ে দেয়। তাই লোকের সঙ্গে সাবধান হয়ে কথা বল্‌তে হয়। হঠাৎ কোন মতামত প্রকাশ কর্‌তে নেই। নিজের ঘাড়ে দোষ কেউ নিতে চায় না। নিজের ঘাড়ে দোষটি নিলেই সব গোলমাল মিটে যায়। জীব

কিন্তু তা কিছুতেই কর্‌বে না। কিসে অপরের ঘাড়ে দোষটি চাপাতে পারে, এই খোঁজে। আর কারও ঘাড়ে চাপাতে না পাল্লে—অদৃষ্টের ঘাড়ে চাপিয়ে দেয়। জীব কিনা? তাই নিজের ঘাড়ে দোষ নিতে ভয় পায়। জানে না, নিজের ঘাড়ে দোষ নিতে পাল্লে সব গোল মিটে যায়।

৪৬। মানুষ নরম হ'লে লোক পেয়ে বসে। সহ্য গুণ দেখাচ্ছো—সহ্যগুণের একটি সীমা আছে। বিরক্ত হ'য়ে কোন কায করা ভারী খারাপ। এতে উভয়েরই অকল্যাণ হয়। যে কাযটি কর্‌বে, প্রীতির সহিত কর্‌বে। তা যদি না পার—কর্‌বে না। বিরক্ত হ'য়ে কোন কায কল্লে সে কাযের ফল দুঃখময় হয়।

৪৭। আমার চর্চ্চা করো না। আমার চর্চ্চা ক'রে কোন লাভ নেই—ঠাকুর-স্বামিজীর চর্চ্চা করো—রাতদিন করো, তাতে শান্তি পাবে। ঠাকুর-স্বামিজীর জীবন যে চর্চ্চা কর্‌বে, তার কল্যাণ হবেই হবে।

৪৮। দশ বার বছরের ছেলে লুকিয়ে লুকিয়ে ঠাকুরপূজা কর্‌তো; কি সংস্কার দেখ! কি কর্ম্ম ছিল, তাই এদের ঘরে জন্ম নিয়েছিল; কর্ম্ম ফুরুলো, চ'লে গেল। এদের বলে শাপ্‌-ভ্রষ্ট।

(জনৈক ভক্তের সন্তান)

৪৯। সাধু কি ভুলে? সংসারী জীব ভুলে যায়। সাধুর হৃদয়ে নিঃস্বার্থ ভালবাসা, তাই তার সকলকে মনে থাকে। কিন্তু সংসারীদের স্বার্থে ভরা মন, যাকে ভালবাস্‌লে স্বার্থসিদ্ধি হবে, তাকে বাহিরে ভালবাসা দেখায়, কায ফুরিয়ে গেলেই ভুলে যায়। এই সংসারী জীবের স্বভাব। তবে সৎ-সংসারীও আছে—তারা নিঃস্বার্থ হ'তে চেষ্টা করে।

৫০। নূতন কোন জিনিষ আন্‌লেই নিজ ইষ্ট ও গুরুকে নিবেদন ক'রে তবে গ্রহণ কর্‌তে হয়। সব জিনিষের অগ্রভাগে ইষ্ট ও গুরুর

আগে অধিকার। যার যা অধিকার, তাকে তা যে না দেয়—সে চোর ইষ্ট-গুরুকে দিয়ে গরীব-কাঙ্গালদের খাওয়াবে।—ওরা সব দরিদ্র-নারায়ণ। তবে নিজে গ্রহণ করবে। এ হচ্ছে সাঁচ্চা লোকের ধর্ম্ম।

৫১। যতই অন্যায় করুক্ না কেন, দু'টি অন্ন দিতে কাতর হবি না। তোর আছে বলেই তোর কাছে আসে—দু'টো খেতে চায়, না থাক্‌লে কে আস্‌তো? তোর ভাগ্য যে, তোর কাছে সাধু-ফকির, দীন-দরিদ্র অন্ন-প্রত্যাশী হয়ে আসে। মহাত্মাদের উপদেশ—'কেউ অন্ন-প্রত্যাশী হ'য়ে এলে কখনও ফিরিয়ে দেবে না।' যদি পেট ভরা না দিতে পার, যা সামর্থ্য, তাই দিয়ে নারায়ণ-জ্ঞানে তার পূজা করবে। **"ক্যা জানে কোন্ ভেক্‌সে হরি মিল্ যাওয়ে"** —তুলসীদাসের এই কথা মনে রেখ। (জনৈক ভক্তের প্রতি)

৫২। যে লোকটা অর্থ-সাহায্য করে, তাকেই আমরা ভাল লোক ব'লে থাকি। অর্থ-সাহায্য না কল্লেই খারাপ বলি। এই ত মনের অবস্থা। এই মন নিয়ে ধর্ম্ম হওয়া কঠিন। ঠাকুরের কাছে যখন ভক্তেরা আস্‌তো, হৃদেকে কেউ কিছু সাহায্য করতো, তা হ'লে হৃদে বল্‌তো,—মামা! ঐ লোকটা খুব ভাল। আর ছোক্‌রা ভবনাথ প্রভৃতি আস্‌লে বল্‌তো—মামা, ওদের সঙ্গে কথা বল কেন? ঐ সব নেংটা ছেলেদের সাথ কথা ক'য়ে কি হবে? কোন ফল নেই। ঠাকুর সব বুঝ্‌তে পার্‌তেন।

৫৩। দলাদলির ভিতর ভগবান্ নেই। ঠাকুর খুলে ব'লে গেলেন এবং জীবনেও দেখিয়ে দিলেন যে, সব ধর্ম্মই ঠিক্। আর এরা ছোট বড় নিয়ে ঝগড়া করে—কত হীন-বুদ্ধি দেখ।

৫৪। অসৎভাবে উপার্জ্জিত টাকার সদ্ব্যয় হওয়া কঠিন।

৫৫। গুরু এক হয়, শিষ্যদের কর্ম্ম আলাদা হয়। যেমন গিরিশ বাবুর কর্ম্ম, স্বামিজীর কর্ম্ম আলাদা। কারুর কর্ম্মের সহিত কারুর মিল হ'তে পারে না। তবে উদ্দেশ্য এক হ'তে পারে। হে জীব! সৎ হও, তুমি নিজেই সুখী হবে।

৫৬। সকালে ও সন্ধ্যায় ধ্যান-ভজন কর্‌বে। এ সময় প্রকৃতি অনুকূল থাকে, আর তাড়াতাড়ি ইষ্টে মন বসে। এ সময়ের তুল্য সাধন-ভজনের সময় আর নাই। দিবসের অপর ভাগে তেমন মন স্থির হয় না।

( সাধন-ইঙ্গিত )

৫৭। নম্রতা সকলকেই দেখান ভাল বটে; বিশেষতঃ বিনয়-নম্রতা সাধু-গুরু-ইষ্টকে দেখাবে। তাঁরা তোমার মনের ভাব বুঝ্‌তে পারেন। অপরকে অধিক নম্রতা দেখান ভাল নয়। তারা তোমার মনের ভাব না বুঝে তোমায় চেপে ধর্‌বে।

৫৮। নির্জ্জনে একা সাধন-ভজন কর্‌তে হয়। অধিক লোকের মধ্যে সাধন-ভজন হয় না। তা'তে উন্নতি না হ'য়ে অবনতিই হয়ে থাকে। মঠে জীবনগঠন কর্‌বার পক্ষে বড় সুবিধা। মঠের মত জীবনগঠন কর্‌বার পক্ষে এমন স্থান আর নাই। চিত্তের দৃঢ়তা হ'লে তারপর সাধন-ভজন একাকী কর্‌বে। সাধুর থাক্‌বার জন্য চিরদিন মঠ নয়। নিঃসম্বল ও নিঃসঙ্গ হ'য়ে কিছুদিন না থাক্‌লে সাধুর ভাব ঠিক্ ঠিক্ ফুটে উঠে না।

৫৯। শুধু বই প'ড়ে বড় বড় কথা বল্লে কি হবে? অমুক, অমুক কথা বলেছে। সে, সে কথা বলেছে, তোমার কি অনুভব হয়েছে বল দেখি? বিদ্যাশিক্ষা করা ভাল। কিন্তু সাধন-ভজন না থাক্‌লে বিদ্যা অবিদ্যা হয়ে যায়। বই মুখস্থ ক'রে লেক্‌চার দিব, কাগজে লিখ্‌ব, এ সব পাগলামি ছেড়ে সাধন-ভজনে লেগে যাও। ঘণ্টার পর ঘণ্টা ধ্যান

ক'রে কাটিয়ে দাও। ঠাকুর স্বামিজীকে ত অত ভালবাস্‌তেন, তবুও স্বামিজীকে কত কঠোর তপস্যা কর্‌তে হয়েছিল। শুনেছ ত? আর তোমরা সাধন-ভজন না ক'রে শুধু কতকগুলো বই প'ড়ে স্বামিজীর মত হ'তে চাও? * * * * আমার কাছ থেকে কৃপা চাচ্ছিস্‌, আমি কৃপা কর্‌বার কে? তোর ভাল না লাগে, কাল থেকে তুই আসিস্‌ না। স্বামিজীর নাম শুনেছিস্‌ ত? যাকে পৃথিবীশুদ্ধ লোক মান্‌ছে, তিনিও ঠাকুরের কৃপায় স্বামিজী। কৃপা কর্‌বার মালিক ঠাকুর। তাঁর কাছে কৃপা প্রার্থনা কর্‌। তিনি কৃপা কর্‌বেন। (জনৈক সাধুর প্রতি)

**৬০**। মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর আলমোড়া পাহাড়ে রাতভোর ধ্যান কর্‌তেন। এত টাকা, মান্য তার মধ্যে ভগবানের উপর মন রাখা কি কম কথা? মহর্ষি দেবেন্দ্রনাথ—কেশব বাবু, বিজয় গোস্বামী প্রভৃতির গুরু (আচার্য্য)।

**৬১**। দেনার মত পাপ নেই। এ শরীরের যখন কিছুই ঠিক নেই —কখন্‌ চ'লে যায়, তখন দেনা ক'রে নিশ্চিন্ত থাকা ভাল নয়। দেনা নিয়ে শরীর ছাড়া ভারী খারাপ। যত দূর পার্‌বে, দেনা কর্‌বে না।

**৬২**। যে কাযই কর্‌বে, একটু বিচার ক'রে করবে; এবং পার ত পাঁচজনের পরামর্শ নিয়ে কর্‌বে। কোন কায নিজের গোঁয়ে কর্‌লে শেষে অনুতাপ হয়। তখন মনে হয়, কেন এরূপ কল্লু্ম?

**৬৩**। ভাগবত পাঠ খুব ভাল, বিশেষ কাশীর ন্যায় তীর্থস্থানে। অন্য জায়গায় না ক'রে তিলভাণ্ডেশ্বর মহাদেবের ওখানে কর্‌লে ভাল হয়। আর কা'কে শুনাবে? বিশ্বনাথ শুন্‌বেন, এর চেয়ে আর মহাভাগ্য কি আছে? মানুষ আসুক আর না আসুক, তা'তে কি আসে যায়? আসে, তারই কল্যাণ। তবে মানুষ বেশী হ'লে যে পাঠক, তার উৎসাহ

বেশী হয়, এটা বেশ বোঝা যায়। পাঠ শেষ হ'লে—যারা শুন্‌তে আস্‌বে, তাদের তিলভাণ্ডেশ্বরের প্রসাদ দিবে। রোজ তাঁর ভোগও হ'ল, আবার সকলে প্রসাদও পেলে। ভাগবত-পাঠ শেষ হ'লে যদি সামর্থ্য থাকে, তা হ'লে ভাল জিনিষ তৈয়ারী করে সাধু-ব্রাহ্মণ-গরীবদের খাওয়ান ভাল। ( জনৈক ভক্তের প্রতি )

৬৪। তিনি ( ঠাকুর ) বল্‌তেন,—'সৎকাযে খুব বাধা।' সৎকায যে পর্য্যন্ত তাঁর কৃপায় ভালয় ভালয় মিটে না যায়, সে পর্য্যন্ত চিন্তা থাকে বৈ কি? দেখ্‌ছো না, কত হাঙ্গামা এসে জোটে। ভগবানের দয়ায় সৎকায ভালমতে হয়ে গেলেই সুখের বিষয়। যে সুসময়ের অপেক্ষায় সৎকায বন্ধ রাখে, তার আর কোনকালেই হয়ে উঠে না। সামান্য সৎকায বৃথা যায় না। যে সৎকায করে, তার প্রতি ভগবানের দয়া জান্‌বে। পয়সা থাক্‌লেই কি সৎকায হয় রে? তা হ'লে বড়লোকের আগে হোতো। ইহজন্মে অথবা আগের জন্মে কর্ম্ম করা ছিল—তাই হচ্ছে। এই জন্যই সংস্কার—কর্ম্মফল মান্‌তে হয়। এমন জীব আছে যে, সৎকায কর্‌তে হলেই পয়সা খতাতে বসে—এত টাকা খরচ হবে! কিন্তু বাজেখরচের সময় কোন আটক নেই, কোন্ দিক্ দিয়ে বেরিয়ে যাচ্ছে, তা ঠিক্‌ও পায় না। আগের লোক এমনি সৎ ছিল যে, দোল-দুর্গোৎসবাদি বার মাসে তের পার্ব্বণ কর্‌তো, আর গরীব-দুঃখীদের পেট ভরে খেতে দিতো। আর্থিক কোন কষ্ট ছিল না, অন্নের অভাব ছিল না,—প্রাণে বেশ স্ফূর্ত্তি ছিল। এখন তোমরা যা হয়েছ—দু বেলা পেট ভরে খেতেই পাও না, তা আর ঐ সব ব্যাপার কর্‌বে কি? সে রকম মানুষ আজকাল দেখ্‌তে পাওয়া যায় না। এমন সব সময় আসে, যে সময় সৎলোক জন্মায়। জিনিষও প্রচুর হয়, নিজেও খুব ক'রে খায়, আর গরীব

লোকদেরও যথেষ্ট দেয়। এ সব তাঁর ইচ্ছা। মানুষের কোন মুরোদ নেই; কেবল মুখে বড় বড় কথা বল্লে কি হবে।

৬৫। খাবার সময় কখন রাগ করতে নেই। রাগ ক'রে খেলে শরীর খারাপ হয়।

৬৬। ৺বলরাম বাবুর পুত্র—রামকৃষ্ণ বাবুর বাড়ীতে অনেক দিন ছিলুম; কিন্তু আমাকে একদিনও বকায়নি। লোকে সাধুকে উপদেশ দিতে বলে এবং সাধুর কাছে অনেক আশা করে। * * বলরাম বাবুর সংসারকে ঠাকুর "আমার সংসার" বল্‌তেন। ৺বলরাম বাবুর বাবা বৃন্দাবনে থাকৃতেন ও বৈষ্ণবদের খাবার পরে যা প'ড়ে থাকৃত, তাই প্রসাদ-স্বরূপ গ্রহণ করতেন। উড়ে চাকরদের ডাকলে খোঁজই পাওয়া যেত না; এ দিকে নীচে ব'সে গল্প কচ্ছে, তামাক খাচ্চে। অনেক ডাকার পর "আজ্ঞে যাই" ব'লে হাতে মালা নিয়ে বাবুর কাছে এসে উপস্থিত হ'তো। ৺বলরাম বাবুর বাবা চাকরের হাতে মালা দেখে বল্‌তেন, "ওরে, থাক্ থাক্", কারণ, তারা ভগবানের নাম কচ্ছে, মনে করতেন। দেখ কি সরল; কিন্তু চাকর বেটা ঠকাচ্ছে। চাকর জান্‌তো, 'আমার মুনিব এরূপ করলে ভারী খুসী হয়, আর আমিও কায থেকে এড়াই!' মুনিব দেখে বড়ই খুসী হলেন, যাক্, আমার কাযে না হয় একটু ক্ষতি হলো, চৈতন্য মহাপ্রভুর হুকুম মান্‌ছে, ভগবানের নাম কচ্ছে। এরা হলো ভাগ্যবান্, সরল। টাকাকড়ি হ'লে কিরূপ দেমাক্ হয়, কিন্তু এঁদের সেরূপ কোন চাল-চলন ছিল না। ঠিক্ ঠিক্ বৈষ্ণব হলে এই রকমই হয়।

৬৭। গৃহস্থদের কাছে সাধু থাকে না কেন? গৃহস্থদের একটা না একটা হাঙ্গামা লেগেই আছে—রোগ-শোক, ভাবনা-চিন্তা আর সংসারের

নানা দুঃখ অশান্তি —এ সব লেগেই আছে। এই সমস্ত মায়া তারা সাধুর উপর চাপিয়ে দেয়। তখন সাধুর ভগবানের চিন্তা গিয়ে ঐ চিন্তাতে অল্প-বিস্তর থাকৃতেই হয়! তার অন্ন খেলে আর তার কাছে থাকৃলে কিছু না কিছু তার সুখ-দুঃখের অংশ নিতেই হয়। নিজের সংসার ছেড়ে এসে শেষে পরের সংসারের চিন্তায় জীবন কাটাতে হয়। এই জন্য সাধুরা লোক-সঙ্গ ত্যাগ ক'রে নির্জ্জনে থাকে; গৃহস্থদের কোন সংস্পর্শে আসে না। মাধুকরী ক'রে খায়,একান্তে বাস করে। তখন তাদের ঠিক্ ঠিক্ ভগবানের উপর নির্ভরতা হয়; আর গৃহস্থদের সব মায়া থেকে অব্যাহতি পায়। গৃহস্থদের কাছে থাকৃলে দিন দিন শ্রদ্ধা-ভক্তি কমে যায়। এটা হচ্ছে বিষয়ী-সঙ্গের কুফল। অবশ্য গৃহস্থদের মধ্যে অনেক ভক্ত-পরিবার আছেন। তাঁরা সাধারণ গৃহস্থদের থেকে ঢের ভাল, কারণ, তাঁদের মুখে ভগবানের নাম শুন্‌তে পাওয়া যায়—সদ্‌বিষয়ের আলোচনা করেন। কিন্তু এদের কাছে কেবল বিষয়-বিষয়, অর্থ আর অর্থ, অন্য কোন কথা নাই! সৎগৃহস্থ হলেও সাধুর তার কাছে থাকা উচিত নয়।

৬৮। যতক্ষণ শরীর আছে, খাওয়া চাই। দুটি খাওয়ার সংস্থান থাকৃলে ধ্যান-জপ যত পার কর। খাওয়ার সংস্থান না থাকৃলে ঐ বিষ-য়ের জন্য ভাবতে হয় ও ঈশ্বর-চিন্তায় বাধাবিঘ্ন হয়।

৬৯। আগের লোকেরা সংসারে পরস্পর মিলে-মিশে থাকৃতো—অবিশ্বাস কর্‌তো না। তাই সুখে থাকৃতো। আজকাল লেখাপড়া শিখে যত সংশয় হয়েছে—মিলেমিশে আর থাকৃতে পারে না; তাই দুঃখও ভোগে।

৭০। সাধু-সেবা বড়ই কঠিন। খুব শ্রদ্ধা-বিশ্বাসের সহিত কর্‌তে হয়। আজকাল সব সাধুকে খাওয়াবার পরাবার নামটি করে না অথচ

থাক্‌তে বলে। সাধু কি খেয়ে থাক্‌বে, তার ঠিক্ নেই। সাধুকে থাক্‌তে বলে—গল্প করার জন্য। দু'চার ঘণ্টা বকিয়ে যায়, কাযের নামটি নেই, অথচ একবার খেতেও বলে না।

৭১। তিনি ( ঠাকুর ) বল্‌তেন—'কলিতে অন্নগত প্রাণ।' দু'চার দিন না খাও, পরে খেতেই হবে; না খেলে শরীর ছুটে যাবে।

৭২। ৺বিদ্যাসাগর মহাশয় বাস্তবিক সৎ-পণ্ডিত লোক। নিজে খেটে উপার্জ্জন ক'রে দান করেছেন। যেমন কর্ম্ম, তেমনি নাম। খুব ত্যাগী। খাটুনির পয়সা ওঁর সার্থক।

৭৩। যাতে আত্মার উন্নতি হয়—তাই হলো সদ্‌বুদ্ধি, আর যাতে আত্মার অধোগতি হয়—সেটাই অসদ্‌বুদ্ধি। যে সৎ, তার আত্মলাভ হয়।

৭৪। যে সাধু ঔষধ দেয়, খড়ম পরে, তাকে তিনি ঘৃণা কর্‌তেন। এ সব অহঙ্কারের চিহ্ন। তুমি ভগবান্‌কে ডাকার জন্য সাধু হয়েছ,—রোগ হ'লে ত ডাক্তার-কবিরাজ আছে। তবে নিঃস্বার্থ হ'য়ে গরীবদের ঔষধ দিয়ে সেবা করা—সে ভাল কায।

৭৫। সত্যকে না জানলে কিছুই হবে না। সত্য জান্‌বার চেষ্টা কর। যেখানে সত্যস্বরূপ ভগবান্, সেখানে হিংসা থাক্‌তে পারে না। যদি সত্যকে জান্‌বার চেষ্টা না কর—সত্যও প্রকাশ হবে না, হিংসাও যাবে না। যেখানে মিছে, সেখানে হিংসা। যেখানে সত্য প্রকাশ হয়, সেখানে এমন অবস্থা হয়—এক ভাই রোজগার বেশী করে, এক ভাই রোজগার কম করে; সেখানে বড় ভাই ছোট ভাইকে—কি ছোট ভাই বড় ভাইকে বলে, তুমি বেশী টাকা উপায় কর্‌তে পার না ব'লে ভাব্‌ছো কেন? এ জগতে ক'দিন আছি? যখন সংসার করা গেছে, তখন কোন রকমে ছেলেগুলো খেতে পেলেই হলো। এই হলো সৎ ভাই। সৎ-স্ত্রী তার

স্বামীকে বলে যে, তোমারই ত ভাই, ক'দিন আমরা জগতে আছি। সেখানে কলহ থাক্‌তে পারে না। ধর্ম্মের স্রোত যখন প্রবল হয়, তখন পরকেও ভাই ব'লে বোধ হয়। সেথায় মুক্তি, ভক্তি, বিশ্বাস প্রবল হয়।

৭৬। ভগবানের চেয়ে ছোটও কেউ হ'তে পারে না, তাঁর চেয়ে বড়ও কেউ হ'তে পারে না। ভগবান্ যেখানে যাবেন, সেখানেই সকলের আনন্দ? রামচন্দ্র বনে গেলেন, বনের সকলের আনন্দ—বৃক্ষ ফল দিচ্ছে, ফুল ফুটছে, সকলেরই আনন্দ!

৭৭। হুজুগে ধর্ম্ম থাকে না, কিছুদিন পরেই ছেড়ে দেয়। কিন্তু যারা ঠিক্ ঠিক্ ভগবান্ চায়, তারা শত বাধাতেও ছাড়ে না। এখন ঘরে ঘরেই রামকৃষ্ণ-ছবি দেখা যাচ্ছে। রামকৃষ্ণ পরমহংসদেবকে তুমি কি মান? বিবেকানন্দ মেনেছিল। যদি তাঁকে মান, তবে তাঁর উপদেশ পালন কর। তবেই জান্‌ব—তুমি ঠিক্ ঠিক্ ধর্ম্ম চাও।

(জনৈক ভক্তের প্রতি)

৭৮। যার যতটা আধার, তার ততটাই ধর্‌বে। বেশী কি ধরে? তাই ত জনে জনে বুদ্ধির ভেদ।

৭৯। ঠাকুর ঋণ কর্‌তে নিষেধ কর্‌তেন। যে জমিদারী বিক্রী করে, তাকে লক্ষ্মীছাড়া বল্‌তেন। যখন জায়গা-জমী দেখতেই হবে, আলস্য কর্‌লে চল্‌বে কেন? তখন বুকে হাঁটু গেড়ে পাওনা গণ্ডা বুঝে নিতে হয়। যার আছে, তাকে ছাড়বে কেন? যার যথার্থ নেই, তাকে ছেড়ে দেওয়া উচিত। (জনৈক ভক্তের প্রতি)

৮০। বাপ রে! সিদ্ধাই দেখলে মা বসুন্ধরা ভয় পান, কেঁপে ওঠেন! সিদ্ধাইকে তিনি (ঠাকুর) ঘৃণা কর্‌তেন। কিন্তু লোকে তাই চায়;—জানে না, ওটা মায়া, ভগবান্‌কে ভুলিয়ে দেয়! (সন্ন্যাসীর প্রতি)

৮১। ভগবান্ রামচন্দ্র ভূ-ভার হরণ কর্তে এসেছিলেন। তাঁর জন্মস্থানে বাস করা মহাভাগ্য।

৮২। ভরত রামচন্দ্রের উপর নিঃসংশয় ছিলেন। ভরত জান্তেন, ইনি স্বয়ং ভগবান্। ইনি লোককল্যাণের জন্য শরীর ধারণ করে-ছিলেন। রাজ্যসুখ ছেড়ে দিলেন। রাম-পাদুকাকে সিংহাসনে বসিয়ে চামর ঢুলালেন, কত তপস্যা কর্লেন!—খুব ত্যাগী।

৮৩। ধীরে ধীরে উন্নতি করা ভাল। খুব এক চোটে উন্নতি কর্লে বেশীক্ষণ স্থায়ী হয় না। খুব কীর্ত্তন কর্লে মন হু হু করে উঠে গেল, কত কাঁদ্লে নাচ্লে, তারপর—যে কে সেই!

৮৪। চৈতন্য মহাপ্রভু, রামচন্দ্র, শ্রীকৃষ্ণ যত অবতার কত উপদেশ দিচ্ছেন। হে জীব! তোমরা এঁদের শিক্ষা প্রতিপালন কর্বার চেষ্টা কর; কল্যাণ হবেই। অবতারেরা জীবের শিক্ষার জন্য কঠোর তপস্যা করেন। ওঁদের কাযের অনুকরণ কর্তে গেলে জীবের পক্ষে অকল্যাণ।

৮৫। যে অপরের ছেলেকে ছেলে মনে করে,সে ভগবান্ হয়ে গেল।

৮৬। বিষয়বুদ্ধি যাবার জন্য সাধুরা ধ্যান-জপ করে, ভিক্ষা ক'রে কষ্ট করে।

৮৭। নিজের দুঃখ না হ'লে পরের দুঃখ বুঝ্তে পারে না।

৮৮। বিষয়ীর (অসৎলোকের) অন্ন খেলে মনটা অধোগামী হয়।

৮৯। শিবপূজোর মত কিছু আছে কি? শিব কৃপা কর্লে কি না হয়? প্রভু রামচন্দ্র, শ্রীকৃষ্ণ ভগবান্ শরীরধারণ ক'রে জীবের শিক্ষার জন্য তাঁর দয়া পেয়েছিলেন। হে জীব, আপন কল্যাণ চাও, শিব-পূজো কর। তিনি জ্ঞান-ভক্তি-মুক্তি দেন। শিবপূজো কর্লে জগতে যা না হবার, তাই হয়—শিব হয়।

৯০। যে সংসারে ধর্ম্মের কথাই হচ্ছে, কি দিয়ে ঠাকুরভোগ হবে—পূজা হবে, এই নিয়ে আলোচনা—কলহ-বিবাদ নেই, সেই সংসারীই ঠিক্।

( জনৈক ভক্তের প্রতি )

৯১। জীব সংস্কারের জন্য কষ্ট পায়। কেউ পূর্ব্বের সংস্কার, আবার কেউ যার ঘরে জন্ম লয়, তার জন্য কষ্ট পায়। বড়লোকের ছেলে, কোন অভাব নেই, চুরি করে। ভগবানের দয়া, গুরু-কৃপা ভিন্ন সংস্কার যায় না। এই সংসারে ধন-মান-বিষয়-অপমান ইত্যাদির সংস্কারের জন্য জীব কষ্ট পায়। ভগবান্ ইচ্ছা করলে এখনই সংস্কার কাটিয়ে দিতে পারেন। জীবের সংস্কারও যাবে না, ভগবান্‌কেও পাবে না।

৯২। সংসার চালাতে হ'লে পরস্পর কিছু কিছু উপার্জ্জন কর্‌তে হয়। তা হ'লে ভাল সংসার চলে। যেমন এক জনের উপর নির্ভর কর্‌লে সংসার ভালরূপ চলে না, ধর্ম্ম সম্বন্ধেও সেইরূপ। এ পথের যারা, তারা পরস্পরে ধর্ম্ম-আলোচনা কর্‌বে—পরস্পরের ভুল সংশোধন কর্‌বে।—এই হ'ল এ দিকের সাহায্য।

৯৩। সন্ন্যাস নিয়ে পরচর্চ্চা—পরনিন্দা নিষেধ আছে। এক দেশের লোক যথেষ্ট খেতে পায় আর এক দেশের লোক না খেয়ে মরুক্, এরূপ ভেদবুদ্ধি করা হিংসুকের কাজ। মান্য পাবার জন্য গেরুয়া পরা খারাপ। আগে সেই জিনিষের মর্য্যাদা বোধ হলে তার পর ব্যবহার করা উচিত। যা ইচ্ছা তাই কল্লে স্বেচ্ছাচার হ'ল—ধর্ম্ম নয়।

( সন্ন্যাসীর প্রতি )

৯৪। আইডিয়াতে ( কল্পনা ) কেবলই কি ধর্ম্ম হয়? অনন্ত অনন্ত কর, ভাব যে তুমি অনন্তের কতটুক!

৯৫। যদি বিয়ে না করিস্, তবে খেয়ে-দেয়ে বেঁচে যাবি। খাওয়া-পরার ত কোন অভাব নেই। খেয়ে-দেয়ে নিশ্চিন্ত হয়ে ঘুমুতে পার্‌বি। বিয়ে কল্লেই দুঃখ পাবি। তোদের বিষয়ের বখরা হ'লে তোর ভাগে আর কত পড়্‌বে? এর উপর বিয়ে কর্‌লে ছেলেপিলে হ'লে তাদের কি খাওয়াবি? যদি বিয়ে না ক'রে পবিত্রভাবে জীবন কাটাতে পারিস্, তা হ'লে সুখ পাবি। Free life (স্বাধীন জীবন) কত সুখের। একবার তার স্বাদ পেলে আর কি বন্ধনে যেতে ইচ্ছা করে?

(জনৈক ভক্তের প্রতি)

৯৬। তুলনা করার সময় রাস্তায় যে লোকটা প'ড়ে আছে, তার সঙ্গে তুলনা কর্‌লে দুঃখ পাবে না, শান্তি পাবে। ধনী লোকের সঙ্গে নিজের অবস্থা তুলনা কর্‌তে গেলেই দুঃখ আস্‌বে। ভগবান্‌কে ধন্যবাদ দাও যে, ওর মত রাস্তায় প'ড়ে দুঃখ পাচ্ছো না। তোমার ত একটা দাঁড়াবার জায়গা আছে, এক মুঠো খাবার আছে—বিশেষ কোন অভাবে কষ্ট পাচ্ছো না। দুঃখ-কষ্ট হ'লে ভগবানের কাছে প্রার্থনা কর্‌তে হয়, আর নীচের দিকে তাকিয়ে দেখ্‌তে হয়—তোমার চেয়ে আরও কত দুঃখী আছে। তা হ'লে দুঃখ সহ্য কর্‌বার শক্তি আসে, মনে শান্তি হয়।

৯৭। যুবা বয়সে শরীরের উপর কত অত্যাচার করেছি (স্বেচ্ছা-পূর্ব্বক কঠোরতা ক'রে)। তখন বুঝ্‌তে পারিনি—শরীর সুস্থ থাকা কত দরকার। এখন দেখ্‌ছি, শরীর ভাল না থাক্‌লে ভগবান্‌কে ডাক্‌বে কে? এখন ইচ্ছা হয়, খুব ডাকি, কিন্তু শরীরে একটা-না-একটা রোগ লেগেই আছে। কি যে দুঃখ হয়, তা আর কি বল্‌বো? রক্তের তেজ যত কম হচ্ছে, তত যেন সব চেপে ধর্‌ছে।

৯৮। সাধুরা যেখানে ভিক্ষার আর জলের সুবিধা আছে, সেই সব স্থানে থাক্‌বে। সকালে উঠেই চিন্তা হয়—কোথা ভিক্ষায় যাবো? ভিক্ষা কর্‌তে কত সময় যায়। সেই জন্য—হরিদ্বার, হৃষীকেশ খুব তপস্যার জায়গা। ঐ সব স্থানে সাধুরা বেশী থাকে। কারণ, ভিক্ষার ও জলের খুব সুবিধা আছে। তিনি (ঠাকুর) বল্‌তেন, 'মাধুকরীর অন্ন বড় পবিত্র।' কেননা, একখানা রুটি দিবে, তার আর কি কামনা কর্‌বে?

৯৯। আমি একবার ইটিলিতে কোন অনুরাগী ভক্তের কাছে টাকার জন্য গিয়েছিলাম। আমি যেয়ে দেখি, সেই ভক্তটি কিছু 'পান' করেছেন। তারপর তিনি আমার হাতে ৩৷৪৲ টাকা দিলেন। আমি প্রথমে নিলাম। তার একটু পরেই ভক্তটির হাতে টাকা ফিরিয়ে দিয়ে বল্লাম, 'এখন থাক্।' আমি ফিরে আস্‌লে অন্যান্য ভক্তেরা জিজ্ঞাসা কল্লেন, 'মশায় টাকা নিলেন না কেন?' আমি বল্লাম, 'মত্ত হয়ে টাকা দিয়েছে, পরে হয় ত অন্য ভাব আস্‌তে পারে, তা হ'লে দাতার ও গ্রহীতার উভয়েরই পতন। তাই টাকা ফিরিয়ে দিলাম্।'

১০০। সাধন-ভজনের উপদেশ যার-তার কাছে নিলে অনিষ্ট হ'তে পারে। গুরু—যিনি শিষ্যের ভাব জানেন বা জান্‌তে পারেন, তাঁর কাছে উপদেশ নিলে কল্যাণ হয়। নচেৎ ভাব নষ্ট হ'তে পারে।

(সাধন-ইঙ্গিত)

১০১। সংসারে সুখ নাই—মরার পরও সুখ নাই। যতই অর্থ, স্ত্রী-পুত্র, মান, যশঃ হউক না কেন—তবুও সুখ নাই। তবে সুখী লোক আছে—যাদের কোনও দুঃখ নাই; কেবল শান্তি আছে। যেমন সনক-সনাতন, সনৎকুমার, শুকদেব—এঁরা। এঁরা—চিরকুমার, চির-বালক,

রোগ-শোকের অতীত—এঁদের কোনই দুঃখ নাই, সদাই শান্তিতে আছেন। এঁদের মধ্যে ভগবানের সব শক্তি আছে।

( জনৈক ভক্তের প্রতি )

১০২। একটু ধর্ম্মের দিকে মন গেল, আর বড় বড় চুল রাখ্‌লে! বড় বড় চুল রাখ্‌লে কি ধর্ম্ম হয় রে? ধর্ম্ম—মনে, জীবনে অনুভব কর্‌তে হয়। ধর্ম্ম ধর্ম্ম বল্লেই—ধর্ম্ম হয় না। কর্ম্ম চাই! কর্ম্ম চাই!

( জনৈক ভক্তের প্রতি )

১০৩। ছেলে রোজগার কর্‌লে বাপ-মা আশা করে। ( বাপ-মার ) হাজার সঙ্গতি থাকৃলেও যতটুকু পার, সাহায্য করা উচিত। না সাহায্য কর্‌লে বাপ-মার মনে দুঃখ হয়। তবে বিয়ে কর্‌তে বল্লে, যদি তোমার ইচ্ছা না থাকে, বাপ-মার কথায় বিয়ে করা উচিত নয়। তাতে কোন দোষ নাই। বাপ-মা নিজেও দুঃখভোগ করে, আবার ছেলেকেও দুঃখভোগ করাতে চায়—এরই নাম সংসার।

( জনৈক ভক্তের প্রতি )

১০৪। এক সঙ্গে থাকৃতে গেলে দুটো উঁচু-নীচু কথা হ'য়েই থাকে; তা ব'লে কি সব সময় মনে রাখ্‌তে হয়? যখন হ'লো—তখন হ'লো; ঐ ভাব মনে রাখ্‌তে নাই, তাড়িয়ে দিতে হয়। আমাদের মধ্যে ঐ রকম অনেক হ'তো। তখন আমরা বলাবলি কর্‌তুম—'ভাই, ভিতরে কিছু রেখ না।' তিনি ( ঠাকুর ) বল্‌তেন—'সতের রাগ, জলের দাগ।'

( জনৈক ভক্তের প্রতি )

১০৫। যে দেশে ঠাকুরদেবতা ( দেব মন্দির ) নাই, সে দেশ ত শ্মশান রে! সুখ-দুঃখ, বিপদ্-আপদ্, সকল সময়েই ঠাকুরদর্শনে যাবে।

এ সংস্কার করা খুব ভাল। তবে, সুখের সময়—যে দর্শন করা যায়—সেটা পবিত্রতা আনে। ঠাকুরের কাছে গেলে একটু উদ্দীপনা হয় বৈ কি? অন্ততঃ সেই সময়টা খুব ভাল লাগে, সংসারের কোন কথা মনে থাকে না—ঐটুকুই লাভ।

১০৬। তোদের ভাল বল্‌তে যতক্ষণ, খারাপ বল্‌তেও ততক্ষণ! মোট কথা, বিচার ক'রে কোন কথা বলিস্ না, তাই এ রকম হয়। বিচার ক'রে সব কথা বলা এবং নেওয়া দরকার। তা হ'লে কোন গোল থাকে না। ঐরূপ না কর্‌লে শেষে ভুগ্‌তে হয়।

১০৭। কাশীতে শিব অনেকেই প্রতিষ্ঠা করে; কিন্তু অনেক শিব জল পর্য্যন্ত পায় না—এটা বড় দুঃখের বিষয়! শিবপ্রতিষ্ঠা করা ভাল বৈ কি? কিন্তু সঙ্গে সঙ্গে নিয়ম-মত পূজা ও ভোগের ব্যবস্থা কর্‌তে হয়, তবে ত কল্যাণ হবে! (জনৈক ভক্তের প্রতি)

১০৮। সাধু হ'লে কি রোগে ছাড়ে? তার কর্ম্ম তাকে ভুগাবেই। আমি ত জ্ঞানতঃ কারও অনিষ্ট করিনি, (অনিষ্টের) চিন্তাও করিনি; দেখ না,—কি রোগে ভুগতে হচ্ছে! প্রারব্ধ কাউকে ছাড়ে না। (আত্ম-চরিত)

১০৯। তিনি (ঠাকুর) বল্‌তেন—বেশী নাচুনি-কাঁদুনি ভাল নয়। ওতে ভাব নষ্ট হয়। জোর ক'রে কি ভাব হয় রে? ওটা সাধ-নের জিনিষ; খুব সাধন ক'রে লাভ কর্‌তে হয়। (সাধন-ইঙ্গিত)

১১০। কুকুর অনেক মানুষের চেয়ে ভাল (বিশ্বাসী)। মনি-বের বাড়ীতে বদ্‌লোক এলে কাম্‌ড়িয়ে দেয়;—তা না পার্‌লে চেঁচিয়ে সবাইকে জাগিয়ে দেয়। কিন্তু নিমক্‌হারাম চাকর কিছু বলে না।

১১১। যে বিষয় যে জানে না, তার কাছে সে বিষয়ের উপদেশ নিতে নাই। আদার ব্যাপারী, জাহাজের খবর কি জানে?

১১২। ছেলেবেলা হ'তে পবিত্রভাবে থাক্‌তে হয়—ভগবানের জন্য ব্যস্ত হ'তে হয়। তা না হ'লে যোয়ান বয়সে বদ্‌খেয়ালিতে প'ড়ে মানুষ মাটী হ'য়ে যায়। ঐ বয়সে ঠিক্ থাকা কি কম কথা? যদি ত্রিশ বছর পর্য্যন্ত মানুষ কায়মনোবাক্যে পবিত্র থাক্‌তে পারে—তা হ'লে ধর্ম্ম-সম্বন্ধে কিছু-না-কিছু বোধ আপনা-আপনি আস্‌বে।

১১৩। মনের সঙ্গে মিল কি ক'রে হবে বল? উদ্দেশ্য এক হ'লে মিল হ'তে পারে। এক জন কেবল কু-মতলবে ঘূর্‌ছে, আর এক জন 'কি ক'রে সাধু হব'—ভাবছে! সে জন্যই ত মিল হচ্ছে না—এ ওর ঘাড়ে দোষ চাপাচ্ছে! যে যার নিজের উদ্দেশ্য নিয়ে থাক্‌লে, আর গোল থাকে না। (জনৈক ভক্তের প্রতি)

১১৪। মানুষ কি ম্লেচ্ছ হয় রে? কর্ম্মই—ম্লেচ্ছ।

১১৫। সৎলোককে সকলেই ভালবাসে। সৎসঙ্গ কল্যাণ-কর। অহরহঃ সৎসঙ্গ কর্‌বে। সৎসঙ্গই মানুষকে সংসারের সুখদুঃখের পারে নিয়ে যায়।

১১৬। বেশ ভাল কথা—সমাজের সেবা, এ সৎকার্য! সন্দেহ নাই, বাকি (কিন্তু) ভগবান্ লাভ এতে হয় না! ভগবান্ লাভ কর্‌তে হ'লে, তাঁর জন্য নিঃসম্বল হ'য়ে বেরিয়ে পড়্‌তে হয়। * * * তুমি বল্‌ছো—কর্ম্মের দ্বারা কি ভগবান্ লাভ হয় না? না, চিত্ত শুদ্ধ হয় বটে; কিন্তু তাঁকে পেতে হ'লে নিঃসম্বল হয়ে বেরিয়ে পড়তে হয়।

(জনৈক ভক্তের প্রতি)

১১৭। তুমি ৺বিশ্বনাথ দর্শন কর্‌তে গিয়েছিলে। * * *

হাঁ, রোজ যাবে। ৺বিশ্বনাথ আছেন—সত্য বল্ছি, আছেন। সাক্ষাৎ বিশ্বনাথ রয়েছেন। তবে কারো কাছে—প্রকাশ, কারো কাছে—গোপন।

( জনৈক ভক্তের প্রতি )

১১৮। মাধুকরী কি জান? মধুকর যেমন ফুলে ফুলে ব'সে একটু একটু ক'রে মধু সংগ্রহ ক'রে খায়—ঠিক্ তেম্‌নি? ঐ রকম সাধু বাড়ী বাড়ী গিয়ে এক এক মুটো অন্নসংগ্রহ ক'রে খাবে। লোকে নানান্ কামনা ক'রে সাধুকে ভিক্ষা দেয়। যে, যে পরিমাণ দেয়—তার সঙ্গে ততখানি কামনাও তার থাকে। সাধু এজন্য এক মুঠোর বেশী নেয় না। এক মুঠো দেবে, তাতে আর কত কামনা কর্‌বে! এ কামনাতে সাধন-ভজনের ক্ষতি করে না। অল্প অল্প ভিক্ষে নিলে তা'তে কামনার ভাগও কম আসে। তাই সাধন-ভজনের বেশী ক্ষতি হয় না অথচ স্বাধীন থাকা যায়। ঠাকুর এজন্যই আমাদের মাধুকরী করিয়েছিলেন। মাধুকরী বড় ভাল—সাধনার পক্ষে অনুকূল। তিনি (ঠাকুর) মাধুকরীর অন্ন বড় ভালবাস্‌তেন।

১১৯। যখন জন্ম হয়েছে, তখন সুখ-দুঃখ আছেই। তবে ওরই মধ্যে যতটা হয়—ভগবানের নাম নেওয়া ভাল। ব'সে ব'সে হা দুঃখ! হা দুঃখ! কর্‌লেই কি দুঃখ চ'লে যায়? কর্ম্ম কর্‌তে হয়; তাঁকে খুব ডাকৃতে হয়। তাঁর দয়া হ'লে সব দুঃখ দূর হয়ে যায়!

১২০। শ্রীরামচন্দ্র বলি দেন নাই। তাঁর হুকুম শুন্‌লে কল্যাণ হবেই হবে। পূজার সময় হাতযোড় ক'রে শ্রীরামচন্দ্র প্রভুকে—মা দুর্গাকে দুঃখ জানাবে; মা ত সব জানেন। বলির কথা নিষেধ কর্‌বে, শোনে ভাল, না শোনে—তুমি কি কর্‌তে পার? আপনার দুঃখ আপনি

আনবে।—তোমার কি ? তাঁর সাত্ত্বিক পূজা। আর বলিটলি দেওয়া —ও সব রাজসিক ভাব।

( জনৈক ভক্তের প্রতি )

১২১। যে ভগবানের পথে—ধর্ম্মের পথে বাধা দেয়, তার মত শত্রু আর নেই।

১২২। ধর্ম্ম এক শরীরে হয় না। এ শরীরে কিছু হ'লো, পরে কিছু হ'লো। লোকে ভাবে, বুঝি এক জন্মেই হয়েছে। আবার তাঁর দয়া হ'লে হয়েও যেতে পারে। তা আর অসম্ভব কি ?

১২৩। তেজীলোকের দোষ ধ'রো না। তেজীলোকের দোষ ধরা অন্যায়। কারণ, সে কি ভাবে কোন্ কায কচ্ছে, তা কে বল্‌বে ? তাই তেজীলোকের দোষ ধর্‌তে নাই।

১২৪। শরীর ছাড়বার সময় যে ভগবানের নাম লয়, তার বহু তপস্যার ফল। সে নিশ্চয়ই সজ্জন।

১২৫। সংসারে অর্থের জন্য দাসত্ব করে, কিন্তু ভগবানের জন্য কেউ দাসত্ব করতে চায় না ! অথচ, তাতে কোনই খরচ নেই। যে ভগবানের জন্য দাসত্ব করে—সেই ভাগ্যবান্ !

১২৬। Jesus Christ ( যীশুখৃষ্ট ) বলেছেন—"দোষী আত্মা ভগবানের কাছে যেতে পারে না ; নির্দ্দোষী আত্মা—পবিত্র আত্মা যেতে পারে। তিনি তাঁর কাছে প্রকাশ হন।

১২৭। দানের উপকারিতা কি জান ? ধ্যান-জপের সাহায্য হয়। ( অর্থাৎ দাতার মন উদার, প্রফুল্ল ও পবিত্র থাকে। মনের এরূপ অবস্থা ধ্যান-জপের বিশেষ অনুকূল )। পূর্ব্ব জন্মের কর্ম্মফল কেটে যায়।

তবে, যার পয়সা আছে, সেই দান করবে। যার তা নাই—সে

( ভগবানের নাম ) জপ করবে—ভগবানের কাছে দুঃখ জানাবে। ( ইহাই চিত্তশুদ্ধির সহায়ক হবে )।

১২৮। ভগবান্ শ্রীরামচন্দ্র দুঃখ ক'রে দেখিয়ে দিলেন যে, মানব-দেহ ধারণ করলে ভগবান্‌কেও কষ্ট কর্‌তে হয়। মানুষের কা কথা!

ভগবানের রাজ্য থাক্‌লেই বা কি, আর গেলেই বা কি? দশরথ শ্রীরামকে রাজা কর্‌লেন, তিনি রাজা হ'লেন। আবার যখন বনে পাঠালেন, তিনি স্বচ্ছন্দে বনে চলে গেলেন।

১২৯। (সৎ, পবিত্র হ'লে ভগবান্‌ই তোমায় সাহায্য কর্‌বেন—মানুষ কা কথা?)

শ্রীকৃষ্ণ স্বয়ং ভগবান্ অর্জ্জুনের সঙ্গে থাক্‌তেন ( যুদ্ধের সময় সারথি-রূপে )। অর্জ্জুন ভয় পেয়ে বলেছিলেন—'সখা, কি হবে?' ভগবান্ বল্লেন, 'যতো ধর্ম্মস্ততো জয়ঃ।' যে পক্ষে ধর্ম্ম, সেই পক্ষের জয় নিশ্চিত। শ্রীকৃষ্ণ বল্‌তে পার্‌তেন—'সখা, আমি আছি, ভয় কি?' কিন্তু তা তিনি বলেননি।

১৩০। অসৎলোকের জিনিষ খেতে নাই—অসৎবুদ্ধি হয়। সতের অন্ন শুদ্ধ।

১৩১। পুণ্যবান্ লোককে দেখ্‌লে মন প্রফুল্ল হয়। আর পাপাত্মাকে দেখ্‌লে হৃদ্‌কম্প হয়।

১৩২। সকলেই তাঁর ( ভগবানের ) সন্তান। তবে, যে ভগ-বান্‌কে ভক্তি করবে, তাঁর শরণ লবে, সেই সুসন্তান।

১৩৩। ভগবান্ কি তোমার বাঁধা যে, তোমার নিয়মে চল্‌বেন? তিনি ইচ্ছাময়, তাঁর ইচ্ছামত সকলকে চল্‌তে হয়।

১৩৪। অসৎসঙ্গ কর্‌লে অসৎবুদ্ধি আস্‌বে; সৎসঙ্গ কর্‌লে সদ্‌বুদ্ধি হবে। যেমন সঙ্গ কর্‌বে—তেমনি ফল পাবে।

১৩৫। বাসনাতে লোক মরে—দুঃখ পায়। ক্রমাগত বাসনা উঠে। বাসনা না গেলে সুখের আশা নাই।

১৩৬। তপস্যা কর্‌লে কি ভগবান্ পাওয়া যায়? তাঁর কৃপা না হ'লে তাঁকে পাওয়া যায় না।

১৩৭। এ জগতে কারো সুখ নাই। যার অর্থ আছে, তারও দুঃখ ( তস্করাদির ভয় জন্য ); যার অর্থ নাই, তারও দুঃখ। ( দারিদ্র্যতা-হেতু )। কেবল যে ভগবান্‌কে পেয়েছে—সেই সুখী।

১৩৮। ভগবান্‌কে নিয়ে প'ড়ে থাক্‌তে হয়। কারো হিংসা কর্‌তে নাই। হিংসাই যত গোলযোগ বাধায়। হিংসুকেরাই দুঃখ পায়।

১৩৯। যার সংসারে কিছুই নেই, সে ভগবান্ ছাড়া আর কাকে ডাক্‌বে? সব থাক্‌তে যে ভগবান্‌কে ডাকে, তারই বাহাদুরী।

১৪০। সৎসঙ্গ কর্‌লেই কি স্বভাব যায়? কর্ম্ম কর্‌তে হয়। কথায় আছে যে, কোন কাকের সঙ্গে এক হাঁসের বন্ধুত্ব হয়েছিল। কাক্ হাঁসকে এবং হাঁস কাক্‌কে নিমন্ত্রণ করেছিল। হাঁস কাক্‌কে ভাল ভাল জিনিষ খাওয়ালে; আর কাক্ হাঁসকে বিষ্ঠা খেতে দিলে! এর অর্থ এই যে, হাঁসের সঙ্গ কর্‌লেও কাকের জাতিস্বভাব যায় নাই।

( জনৈক ভক্তের প্রতি )

১৪১। কলিতে যাগ, যজ্ঞ, তপস্যা, কিছুই নাই। কলির জীবকে ভগবান্ সে শক্তি দেন নাই। কেবল হরিনাম করাই হচ্ছে—কলির তপস্যা—আর অন্য গতি নাই। জীব হরিনাম করে না, তাই ত এত দুর্দ্দশা! চৈতন্য মহাপ্রভুর বাক্য—শাস্ত্রবাক্য। সে কি মিথ্যা? হরিনাম কর্‌লে ভবরোগ দূর হয়। অবতারদের কথা না মেনেই জীব এত দুঃখ পায়।

১৪২। গুরুর আদেশমত তাঁকে সেই নামেই (যা দীক্ষাকালে পেয়েছ) ডাকবে। তবে আরো যদি দশরূপে তাঁকে ভাব্তে ইচ্ছা হয়—মনে রাখবে যে, 'সবই ইষ্টের লীলা।' নাম-রূপ নিয়ে ডাকা কি না; ডাকায় কোন লাভ-লোকসান্ নাই। এতে আবার বাদ দেওয়া কি? একজনকে ডাক্লেই ত সকলকে ডাকা হ'ল। একজনের নাম নিলেই ত সকলের নাম নেওয়া হ'ল।

আবার সব নাম-রূপ আরোপ ক'রে ডাক্লেও তাঁকেই (ইষ্ট) ডাকা হয়। তাতে 'চাঞ্চল্য' (ভেদবুদ্ধি) আসে না। তবে একজনের ভিতরই যখন সব, তখন নানারূপ এলেই বা কি (এসে যাবে)?—ওগুলি কেবল সন্দেহ। আত্মসাক্ষাৎকার না হওয়া পর্য্যন্ত ওটা দূর করা একটু কঠিন! সন্দেহ হওয়া ভ্রম। সবই তিনি।

১৪৩। তাঁর দয়া হ'লে তিনি পাপীকে বিনা প্রায়শ্চিত্তেই (পাপের ফল ভোগ না করিয়েই) মুক্তি দিতে পারেন। কাকে ঠোক্রান ফলও আবার পূজায় লাগে। তবে ডাকার-মত ডাকিয়ে নেন। এটাই প্রায়শ্চিত্ত। সব মন-বুদ্ধি-আদির 'মোড়' ক্রমে ফিরিয়ে দেন। যেমন জগাই মাধাইয়ের দিয়েছিলেন।

১৪৪। ধর্ম্ম উপদেশ সকলেই দিতে পারে। কিন্তু ধর্ম্ম করা ভারী কঠিন। ভগবানের দয়া ভিন্ন হয় না।

১৪৫। লেখাপড়া করা খুব দরকার। তা হ'লে বুদ্ধি মার্জ্জিত হয়। বুদ্ধি মার্জ্জিত না হ'লে বিচারবুদ্ধির উদয় হয় না। সদসৎবিচার করবে কি দিয়ে?

১৪৬। গৃহস্থই হউক, আর সাধুই হউক—ভগবান্ কর্ম্মহীনকে খুব ঘৃণা করেন। কর্ম্ম দু' প্রকার—অন্তর-কর্ম্ম, বাহির-কর্ম্ম। একটা-

না-একটা কর্ম্ম কর্‌তেই হবে। কর্ম্ম না কর্‌লে তাঁকে বুঝ্‌বে কি ক'রে?

১৪৭। যে হরষিত হয়ে তাঁর জিনিষ তাঁকে দেয়, সে ভাগ্যবান্ পুরুষ—ভগবান্ তা গ্রহণ করেন। প্রীতিসে না দিলে তিনি গ্রহণ করেন না। যার প্রীতি নাই—মলিন ভাব, তার পূজা কোন দিন গ্রহণ করেন না জান্‌বে।

১৪৮। কলিতে অন্নগত প্রাণ—খাওয়াপরা চাই, তার চেষ্টা কর্‌বে বৈকি! মন কিন্তু ভগবানের দিকে দেবে—এ কথা তিনি (ঠাকুর) বল্‌তেন।

১৪৯। বিবেকানন্দ ভাইকে নিয়ে এত কাণ্ড হ'ল। ঠাকুরের নাম সেই ত প্রচার করলে। সে বল্‌তো—'ঠাকুর ছাড়া উপায় নাই। তিনিই সব উন্নতির মূল।' যে বিবেকান ভায়ের কথা না মান্‌বে—সে ঠক্‌বে।

১৫০। সাধু, ভক্ত, ধনী ও দোকানদার—এরা সব ঠাকুর-দেবতার ফটো রাখে। সাধু ও ভক্ত সেই ফটো পূজা করে (অর্থাৎ সেই চিত্রের ভাব হৃদয়ে ধারণ করে)—জ্ঞান-ভক্তি লাভ করে, এবং জীবনের একমাত্র উদ্দেশ্য ঈশ্বরলাভ ক'রে কৃতার্থ হয়। আর অপরে ঘর সাজাবার জন্য রাখে; তাদের জ্ঞান, ভক্তি কিছুই হয় না। দেখ, একই জিনিষ—ব্যবহারভেদে ভিন্ন ভিন্ন ফল দিচ্ছে। ভগবান্ বল্‌ছেন,—হে জীব! জিনিষের প্রকৃত ব্যবহার শিখ্‌তে হ'লে সাধু-সঙ্গ কর্‌তে হয়, তবে ত জিনিষের ব্যবহার ঠিক্ ঠিক্ শিখ্‌তে পারা যায়! জোর ক'রে বল্‌ছি—সাধুসঙ্গ চাই!!

১৫১। যারা ভগবান্ রামচন্দ্রকে লাভ কর্‌তে চায়, তারা যদি হনুমানের শরণ লয়, তবে শীঘ্র তাঁর দয়াতে রামচন্দ্রকে লাভ কর্‌তে

পারে। ভগবান্ ভক্তের অধীন। ভক্তের শরণ নিলে ভগবানের দয়া বুঝ্‌তে পারা যায়—তাঁকে পাওয়া যায়। ভক্তকে সম্মান কর্‌লে ভগবান্ সুখী হন।

সে জন্য—শ্রীকৃষ্ণকে জান্‌তে হ'লে অর্জ্জুনের শরণ নিতে হয়। আর, ঠাকুরকে জান্‌তে হ'লে স্বামিজীর শরণ নিতে হয়; তাঁর শরণ নিলে তবে ঠাকুরকে জানা যায় * * * * * * আমাদের মধ্যে First (প্রথম) স্বামিজীই ঠাকুরকে বুঝেছিলেন। তার পর স্বামিজীর কৃপায় আমরা তাঁকে একটু জেনেছি। * * স্বামিজীর মত গুরুভাই কি আর পাব?—এখন কত লোক লেক্‌চার দিচ্ছে, বই লিখ্‌ছে—তাতে লোকের কি হয়? স্বামিজী যা' লিখেছেন, তা অনুভব ক'রে লিখেছেন, তাই, সে চিরদিনই নূতন থাক্‌বে। তা' প'ড়ে কত লোক শান্তি পাচ্ছে ও পাবে! আসল কথা—অনুভব দরকার। তা না হ'লে কিছুতেই কিছু হয় না; লেক্‌চারই দাও আর বই-ই লিখ!! (স্বামিজী)

১৫২। শরীরধারণ কর্‌লেই ভয়ানক কষ্ট—এ কথা কেউ বুঝে না! সকলেই সুখের জন্য ব্যস্ত, কিসে যে সুখ হয়—তার সন্ধান রাখে না। গর্ভাবস্থায় দুঃখ, জন্মাতে দুঃখ, বাঁচ্‌তে দুঃখ, মর্‌তেও দুঃখ—এখানে সুখ কোথা?—সব কেবলই সুখের জন্য মত্ত! একমাত্র ভগবান্‌লাভেই সুখ;—তাঁকে যারা দেখেছে, তারাই সুখী; তাদেরই শরীরধারণ সফল। এত দুঃখ তাঁদের কাছেই সুখ ব'লে মনে হয়। তা না হ'লে শরীর-ধারণ বিড়ম্বনা—খালি দুঃখভোগের জন্য।

১৫৩। তিনি (ঠাকুর,) বল্‌তেন—'তৈ'রী খানা মৎ ছোড়ো,' অর্থাৎ তৈয়ারী খাবার (অন্ন) ছেড় না)। তৈরী খানা ছাড়্‌লে

অকল্যাণ হয় এবং হয় তো সে দিন আর খাওয়া হ'ল না। যে রকম খাবার হোক্ না—ভাল-মন্দের দিকে লক্ষ্য না রেখে শান্তির সহিত খাবে। ঐরূপ তৃপ্তির সহিত খেলে শরীর সুস্থ থাকে, আর মন পবিত্র হয়। যা খাবে—তা' যাই হউক্ না কেন!—ইষ্টকে অর্পণ ক'রে খাবে। ইষ্টকে অর্পণ কর্‌লে যদি কোন দোষ থাকে, কেটে যায়।

১৫৪। গুরু-নিন্দা শুন্‌তে নাই। তা'তে দোষ হয়। যদি ক্ষমতা থাকে, তবে আচ্ছা ক'রে শাস্তি দিয়ে দিবে—তা'তে কোন পাপ নাই। আর যদি ক্ষমতা না থাকে, তা হ'লে সে স্থান ত্যাগ কর্‌বে।

১৫৫। সৎ-চিন্তার ফল সৎ-ই হ'য়ে থাকে। এ জন্য সদা-সর্ব্বদা সৎ-চিন্তা করা উচিত। অসৎ-চিন্তা একেবারেই কর্‌বে না। সে জন্য সাধু-সঙ্গ, ধ্যান-জপ কর্‌তে হয়— সৎ-পুস্তক পড়্‌তে হয়।

এই-সবে মন ব'সে গেলে ও-সব ( অসৎকর্ম্ম চিন্তা আদি ) হ'তে অনেক বাঁচোয়া! * * * *

জীব একটা-না-একটা কর্ম্ম কর্‌বেই, না ক'রে থাক্‌তে পারে না। তাই তার অসৎ অপেক্ষা সৎকায করাই ভাল। অসৎকায কর্‌লে যা ফল হয়, অসৎচিন্তাতেও তাই ফল হয়।

১৫৬। * * * এই সকল † পাইয়াও বোধ করিবে যে, ত্যাগী-জনের পক্ষে উহা মাটী, গুরুই সত্য, ব্রহ্মই সত্য। কারণ, পরমহংসদেবের শ্রীমুখে ত শুনিয়াছ ও দেখিয়াছ, আর স্বামিজীর জীবনাদর্শ দেখিয়া আরও সাহায্য পাইলে। অতএব, তোমরাও যদি উঁহাদের অনুসরণ করিয়া জীবন কাটাইতে পার, তবে, তাঁহার ( গুরুমহারাজের ) গৌরব। যাঁহার

† বিষয়।

সাত শত গুরুভাই ল্যাংটা, গুরুও ল্যাংটা, নিজেও ল্যাংটা, তাঁর ল্যাংটা দর্শনে আনন্দ ( হয় )। তিনি বলিতেন যে, রৌপ্যথাল, গেলাস —তাঁর সাত শত গুরুভাইকে ভোজন করাইয়া কোন রাজা দান করিয়াছিলেন,তথাপি,তাঁহারা যে ল্যাংটা সেই ল্যাংটা—তোমাদেরও এই সমস্ত কথা বুঝা উচিত। তিনি আরও বলিতেন এবং তুমি শুনিয়াও থাকিবে যে—তিনি সাধুর রাজা। আর,আমিও সেই কথা স্মরণ করাইয়া বলিতেছি যে, আমরাও তাঁহারই সন্তান। গুরু ভিন্ন বড় কেহই নাই, সুতরাং 'মাটীর' আনন্দে উৎফুল্ল হওয়া উচিত নয় ;—ব্রহ্ম বা গুরুতেই হরষিত হইতে বাধ্য। প্রথমে তোমার চিঠি পেয়ে হরষিত হইয়াছিলাম, পরে, যখন গুরুবাক্য স্মরণ হইল যে, এই সকল কেবল দেখিবার ও শুনিবার জিনিষ, বস্তুতঃ ইহা জড়। জড় হইতে কেহ কি হরষিত হইয়া থাকে ? চৈতন্যেরই হরষিত করিবার ক্ষমতা আছে।

*   *   *   *

( জনৈক গুরুভাইকে লিখিত পত্র হইতে উদ্ধৃত )

# স্বামী তুরীয়ানন্দের পত্র।

## ( প্রথম ভাগ )




আশ্বিন ১৩৩০

উদ্বোধন কার্য্যালয়,
১নং মুখার্জ্জি লেন, বাগবাজার,
কলিকাতা।

 [ মূল্য ৸৶০ চৌদ্দ আনা।

# প্রকাশকের নিবেদন

স্বামী বিবেকানন্দের অন্যতম শিষ্য স্বামী অচলানন্দ বহুকাল ধরিয়া নানাব্যক্তির নিকট হইতে স্বামী তুরীয়ানন্দের এই পত্রাবলী সংগ্রহ করিতেছিলেন। প্রধানতঃ নিজের এবং অন্তরঙ্গ বন্ধুগণের কল্যাণ সাধনই তাঁহার উদ্দেশ্য ছিল। ইঁহাদের মধ্যে কেহ কেহ উহা আদ্যোপান্ত পড়িয়া নিজেদিগকে বিশেষ উপকৃত বোধ করিয়া সমস্ত পত্রগুলি সাধারণের জন্য পুস্তকাকারে প্রকাশ করিলে তাঁহাদের বিশেষ আধ্যাত্মিক উপকার সাধন হইবে বলিয়া মন্তব্য প্রকাশ করায় তিনি উহাতে সম্মতি প্রকাশ করেন। স্বামী তুরীয়ানন্দ কোন পুস্তক লিখিয়া যান নাই। দুই একটী ক্ষুদ্র ইংরাজী প্রবন্ধ মাত্র তিনি লিখিয়াছিলেন। সুতরাং যাঁহারা তাঁহার দর্শনলাভের বা তাঁহার অমৃতময় উপদেশ শ্রবণের সৌভাগ্য লাভ করেন নাই, তাঁহারা এই পত্রাবলী সংগ্রহ পাঠে বিশেষ উপকৃত হইবেন বলিয়া প্রকাশকের বিশ্বাস। নিতান্ত ব্যক্তিগত কোন কোন অংশ মাত্র বাদ দেওয়া হইয়াছে। পাদটীকায় সংস্কৃত শ্লোকগুলির প্রায়ই অনুবাদ দেওয়া হইয়াছে এবং অনেকস্থলে কোথা হইতে সেগুলি গৃহীত, তাহাও উল্লিখিত হইয়াছে। এই খণ্ডে কয়েকখানি মাত্র

পত্র প্রকাশিত হইল। অপরাপর খণ্ড শীঘ্র বাহির করিবার চেষ্টা করা যাইতেছে। এই পুস্তকের সমুদয় উপসত্ব আলমোড়া শ্রীরামকৃষ্ণ আশ্রমের জন্য উৎসর্গীকৃত।

# স্বামী তুরীয়ানন্দ

( হরি মহারাজ )

সংক্ষিপ্ত পরিচয়।

শ্রীরামকৃষ্ণসঙ্ঘের ঘনিষ্ঠ ভক্তগণের নিকট হরি মহারাজের পরিচয় প্রদান অনাবশ্যক। সাধারণ পাঠক পাঠিকার জন্য তাঁহার এই সংক্ষিপ্ত পরিচয় প্রদানের প্রয়াস।

শ্রীযুক্ত হরিনাথ চট্টোপাধ্যায় বাগবাজার বসুপাড়া নিবাসী ডব্লিউ ওয়াটসন কোম্পানীর গুদাম সরকার, নিষ্ঠাবান্ তেজস্বী ব্রাহ্মণ শ্রীযুক্ত চন্দ্রনাথ চট্টোপাধ্যায়ের কনিষ্ঠ পুত্র। ১২৬৯ সালের ২০শে পৌষ, ১৮৬৩ খ্রীষ্টাব্দের ৩রা জানুয়ারি, শনিবার শুক্লাচতুর্দ্দশী তিথিতে বেলা ৯ টায় তিনি দেহ পরিগ্রহ করেন ও ১৯২২ খ্রীষ্টাব্দের ২১শে জুলাই সন্ধ্যা ৬টা ৫৫ মিনিটে কাশী রামকৃষ্ণ-মিশন সেবাশ্রমে ইঁহার দেহত্যাগ হয়। ৩ বৎসর বয়সে ইঁহার মাতৃবিয়োগ ও ১২ বৎসর বয়সে পিতৃবিয়োগ ঘটে। প্রথমে কম্বুলিয়াটোলা বাঙ্গালা স্কুলে, পরে জেনেরাল এসেম্ব্লি ( বর্ত্তমান স্কটিশচার্চ্চ ) স্কুলে অধ্যয়ন করেন, কিন্তু এণ্ট্রান্স পরীক্ষা দিবার পূর্ব্বেই বিদ্যালয়

পরিত্যাগ করেন। বাল্যকাল হইতেই ইঁহার প্রবল ধর্ম্মভাব ও সংস্কৃত শাস্ত্রালোচনায় অনুরাগ প্রকাশ পায়। উপনয়নের পর হইতেই বিধিমত সন্ধ্যাগায়ত্রীর অনুষ্ঠানে, ব্রহ্মচারীর উপযুক্ত দীর্ঘকেশ রক্ষা করিয়া সামান্য হবিষ্যান্ন ভোজনে, কখনও নির্জ্জনে কখনও বাল্যসঙ্গী গঙ্গাধরের (বর্ত্তমানে সারগাছি রামকৃষ্ণমিশন অনাথাশ্রমের অধ্যক্ষ স্বামী অখণ্ডানন্দ) সহিত সাধনভজনে, বেদান্তাদি শাস্ত্র-গ্রন্থের আলোচনায় বা কোন সাধুর নিকট গিয়া তাঁহার উপদেশ শ্রবণে, হরিনাথের জীবন কাটিতে থাকে। একটি ঘটনার উল্লেখ করিলেই পাঠক হরিনাথের এই সময়কার ভাব কতকটা বুঝিতে পারিবেন। অতি প্রত্যুষে গঙ্গা-স্নানে গিয়াছেন তখনও অন্ধকার রহিয়াছে—স্বল্পসংখ্যক নরনারী তখন হইতেই স্নানে আসিয়াছেন—হঠাৎ একটা গোল উঠিল কুমীর, কুমীর। স্নানকারীরা সকলেই তাড়াতাড়ি তীরে উঠিলেন—হরিনাথও ইতস্ততঃ দৃষ্টিপাত করিয়া দেখিলেন কিয়দ্দূরে কুম্ভীরের মত কি ভাসিতেছে, বোধ হইল, কিন্তু তিনি অন্যান্য ব্যক্তির ন্যায় ব্যস্ততা-সহকারে না উঠিয়া গঙ্গায় স্থিরভাবে থাকিয়াই বিচার করিতে লাগিলেন আমি যে বেদান্ত অধ্যয়ন করিতেছি, এইবার তাহা যথার্থ আয়ত্ত হইল কি না, তাহা পরীক্ষা দিবার সময় আসিয়াছে। বেদান্তমতে আমি ত শুদ্ধ আত্মাস্বরূপ, আমার জন্ম নাই, মৃত্যু নাই—আমি দেহ,

মন, বুদ্ধি কিছুই নই, তবে আমি এখান হইতে ব্যস্ত হইয়া পলায়ন করিব কেন? তিনি এইরূপ বিচারপরায়ণ হইয়া গঙ্গাজলে স্থিরভাবে দাঁড়াইয়া আছেন, এদিকে যাঁহারা তীরে উঠিয়া দাঁড়াইয়া ছিলেন, তাঁহারা এই যুবকটীকে তদবস্থ দেখিয়া তাহার আসন্ন মৃত্যু কল্পনা করিয়া তাহাকে তীরে উঠিবার জন্য বারম্বার তারস্বরে আহ্বান করিতে লাগিলেন। ক্রমে হরিনাথের দেহসংস্কার জাগিয়া উঠিল—তিনি ধীরে ধীরে গঙ্গাতীরে উঠিলেন।

সম্ভবতঃ ১৮৮২ খ্রীষ্টাব্দ হইতে তিনি শ্রীরামকৃষ্ণদেবের নিকট যাতায়াত আরম্ভ করেন। ব্রহ্মচারী যুবক ঠাকুরকে জিজ্ঞাসা করিলেন, মহাশয়, কামটা একেবারে যায় কিরূপে? উত্তর শুনিয়া ব্রহ্মচারী স্তম্ভিত—যাবে কেন রে? মোড় ফিরিয়ে দে না। হরিনাথ বেদান্ত পড়েন, শাঙ্করভাষ্যাদি পড়িয়া খুব পুরুষকারবাদী হইয়াছেন। এক দিন ঠাকুর তাঁহার সমক্ষে একটি গান গাহিলেন—

ওরে কুশীলব, করিস কিসের গৌরব,
ধরা না দিলে কি পারিস ধর্‌তে।

কুশীলব মহাবীরকে বাঁধিয়াছেন—মহাবীর তখন এই গান গাহিয়াছিলেন। গান করিতে করিতে ঠাকুরের চক্ষু দিয়া অবিরল প্রেমাশ্রু পড়িতে লাগিল, হরিও কাঁদিতে লাগিলেন। তখন তাঁহার কঠোপনিষদের সেই শ্লোক মনে পড়িয়া গেল।

যমেবৈষ বৃণুতে তেন লভ্যঃ।

বেদান্ত মতেও সেই আত্মার কৃপা বিনা গতি নাই।

এইরূপে শ্রীরামকৃষ্ণদেবের পূতসংস্পর্শে হরিনাথের জীবন দিন দিন উচ্চ হইতে উচ্চতর পথে অগ্রসর হইতে লাগিল। একদিন শ্রীরামকৃষ্ণদেব নরেন্দ্রনাথের (স্বামী বিবেকানন্দের) সহিত তাঁহার পরিচয় করাইয়া দিলেন। উভয়ে হাঁটিয়া বরাহনগর দিয়া কলিকাতা ফিরিবার পথে কথাবার্ত্তা হইতে লাগিল। স্বামীজি হরিমহারাজকে বলিলেন, কিছু বলুন মশায় শুনি।
(স্বামীজি চিরদিনই ইঁহাকে অতিশয় শ্রদ্ধার চক্ষে দেখিতেন ও হরি ভাই বলিয়া সম্বোধন করিতেন।)
হরিমহারাজ বলিলেন,—কি আর বল্‌বার? পরে শিব-মহিম্নস্তোত্র হইতে আবৃত্তি করিয়া বলিতে লাগিলেন—

অসিতগিরিসমং স্যাৎ কজ্জলং সিন্ধুপাত্রে
সুরতরুবরশাখা লেখনী পত্রমুর্ব্বী।
লিখতি যদি গৃহীত্বা শারদা সর্ব্বকালং
তদপি তব গুণানামীশ পারং ন যাতি॥

তারপর তাঁহার অনুরোধে স্বামীজি তাঁহার ওজস্বিনী ভাষায় অনর্গল নানা কথা বলিতে লাগিলেন। শ্রীরামকৃষ্ণ-দেবের কথায় স্বামীজি এই সময়ে বলিয়াছিলেন,—ওঁর কথা আর কি বোল্‌বো? আমাকে যদি জিজ্ঞাসা কর বলি, এল, ও, ভি, ই personified—Love বা প্রেম

মূর্ত্তিমান্। স্বামীজির বলিবার রকম ও প্রবল ঐকান্তিকতা দর্শনে হরিমহারাজের ইঁহার প্রতিও প্রবল আকর্ষণ হইল —আরও বোধ হইল, এই ব্যক্তি যেন নিজের ভিতর কি প্রবল আধ্যাত্মিক শক্তি বিদ্যমান রহিয়াছে, তদ্বিষয়ে সম্পূর্ণ সচেতন।

এইরূপে এই দুই মহাপুরুষের প্রথম সম্মিলন হয় এবং শ্রীরামকৃষ্ণদেবের ১৮৮৬ খ্রীষ্টাব্দে দেহত্যাগের পর স্বামীজি বরাহনগরে মঠ প্রতিষ্ঠা করিবার কিছু পরেই (১৮৮৭ খ্রীষ্টাব্দে) ইনি ২৪ বৎসর বয়সে তথায় যোগ দেন ও সন্ন্যাস গ্রহণ করেন।

মঠে কিছুকাল কাটাইয়া স্বামী তুরীয়ানন্দ তপস্যা ও তীর্থভ্রমণাদির জন্য বহির্গত হন। কখনও নিঃসঙ্গভাবে, কখনও কোন গুরুভাইএর সহিত মিলিত হইয়া আর্য্যাবর্ত্তের নানাস্থানে সাধন ভজন করিয়া কাটাইলেন। এই সময়ে স্বামী বিবেকানন্দের সহিত মধ্যে মধ্যে কিছুদিনের জন্য মিলিত হইয়াছিলেন এবং তাঁহার সঙ্গে হৃষীকেশ, মিরাট প্রভৃতি স্থানে কাটাইয়াছিলেন। তবে স্বামী ব্রহ্মানন্দের সহিতই এই পরিব্রাজক জীবনের অধিকাংশ কাল কাটে।

১৮৯৩ খ্রীষ্টাব্দের মে মাসে আমেরিকা যাত্রার পূর্ব্বে স্বামী বিবেকানন্দের সহিত স্বামী তুরীয়ানন্দের বোম্বাই ও আবু পাহাড়ে সাক্ষাৎ হয়। এই সময় স্বামীজি তাঁহার নিকট বলিয়াছিলেন, দেখ হরিভাই, ধর্ম্ম কর্ম্ম কিছু

বুঝ্‌তে পারি না পারি, সমগ্র ভারতে ভ্রমণের ফলে বহু উচ্চপদস্থ ব্যক্তি হইতে সমাজের অতি নিম্নস্তরস্থ ব্যক্তির সহিত মিশিতে হইয়াছে—ইহাতে (নিজের বক্ষঃস্পর্শ করিয়া) heartটা খুব বেড়ে যাচ্ছে—দেখি, যদি ভারতের massএর জন্য কিছু কর্‌তে পারি।

ইহার পর চিকাগো মহানগরীতে স্বামীজি হিন্দুধর্ম্মের বিজয়ভেরী নিনাদ করিলেন—সমগ্র ভারতে তাহার সাড়া পড়িয়া গেল—গুরুভাইগণের সঙ্গে স্বামী তুরীয়ানন্দও তাঁহার বিজয়বার্ত্তা শ্রবণে পুলকিত হইতে লাগিলেন, কিন্তু তথাপি পরিব্রাজক জীবন পরিত্যাগ করিলেন না। পরিশেষে যখন আমেরিকা হইতে স্বামীজি বারম্বার তাঁহার ইতস্ততোবিচ্ছিন্ন গুরুভাইগণকে ঠাকুরের মহাকার্য্যের জন্য একত্র হইতে বলিতে লাগিলেন,, তখন স্বামীজির ভারতপ্রত্যাগমনের কিছুকাল পূর্ব্বে তিনি ব্রহ্মানন্দ স্বামীর সহিত কিছুকালের জন্য পরিব্রাজকজীবন ত্যাগ করিয়া মঠে গিয়া রহিলেন। তখন মঠ বরাহনগর হইতে আলমবাজারে উঠিয়া গিয়াছে।

১৮৯৭ খ্রীষ্টাব্দে ফেব্রুয়ারি মাসে স্বামী বিবেকানন্দ তাঁহার জন্মভূমি কলিকাতায় ফিরিলেন। তখন হইতেই তুরীয়ানন্দস্বামীকে স্বামীজির কার্য্যে রীতিমতভাবে যোগ দিতে হইল। নবদীক্ষিত ব্রহ্মচারিগণকে লইয়া ঠাকুরঘরে বসিয়া নিজে ধ্যান করিয়া তাহাদিগকে স্বামীজির উপদিষ্ট

সাধন হাতে-হেতেড়ে করান, গীতা, অধ্যাত্মরামায়ণ, উপনিষদাদি শাস্ত্রগ্রন্থ পড়িয়া তাহাদিগকে শুনান বা পড়ান, তাহাদের যাবতীয় সংশয়ের সমাধান ইত্যাদি কার্য্যে তাঁহার সময় কাটিতে লাগিল। ধীরে ধীরে স্বামীজি তাঁহাকে কর্ম্মক্ষেত্রে নামাইলেন। প্রথমে বাগবাজার বলরাম মন্দিরে ও নিকটবর্ত্তী কোন কোন স্থানে তাহার শাস্ত্রব্যাখ্যা চলিতে লাগিল। শেষে যখন স্বামীজি ১৮৯৯ খ্রীষ্টাব্দের প্রারম্ভে বর্ত্তমান বেলুড় মঠ প্রতিষ্ঠার পর ঐ বর্ষের জুন মাসে দ্বিতীয়বার আমেরিকা যাত্রা করিলেন, তখন অনেক বুঝাইয়া প্রবল অনিচ্ছাসত্ত্বেও এই পরম সাত্ত্বিক নিষ্ঠাবান্ ব্রাহ্মণ সন্ন্যাসীকে সঙ্গে লইয়া গেলেন। তাঁহাতে একদিকে যেমন ব্রাহ্মণোচিত সংস্কার ও নিষ্ঠা ছিল, তেমনি শ্রীগুরুদেবের প্রতি এবং তাঁহার পরমপ্রিয় নরেন বা স্বামী বিবেকানন্দের প্রতি অগাধ শ্রদ্ধাভক্তি ছিল। সুতরাং স্বামীজি যখন তাঁহার গলা জড়াইয়া ধরিয়া কাঁদিতে কাঁদিতে বলিলেন, হরি ভাই, ঠাকুরের কাজের জন্য খাটিতে খাটিতে আমার শরীর ভগ্ন হইয়া আসিল, তোমরা আমাকে তাঁহার কার্য্যে কি একটু সাহায্য করিবে না, তখন তাঁহার ব্রাহ্মণ সংস্কারনিষ্ঠা, নিজ শক্তির প্রতি অবিশ্বাস এ সব কোথায় ভাসিয়া গেল এবং তিনি সুদূর সমুদ্র পারে গুরুভ্রাতার সঙ্গী হইবার জন্য প্রস্তুত হইলেন।

প্রায় তিন বৎসর ইনি আমেরিকায় বাস করেন। নিউইয়র্ক প্রভৃতি স্থানে কিছু দিন থাকিয়া স্বামীজি তাঁহাকে কালিফোর্ণিয়ায় শান্তি আশ্রম প্রতিষ্ঠা করিতে পাঠাইলেন। এই স্থান নগরের কর্ম্মকোলাহলের বহুদূরবর্ত্তী। স্বামীজি তাঁহাকে বলিয়াছিলেন, হরিভাই, তোমার লেক্‌চার দিতে হবে না, Live the life—নিজে সাধকের জীবন যাপন করিয়া রাজসিক পাশ্চাত্য নরনারীর হৃদয়ে প্রকৃত সাত্ত্বিকভাবের প্রেরণা আনিয়া দাও। স্বামী তুরীয়ানন্দ স্বামীজির এই কথা অক্ষরে অক্ষরে প্রতিপালন করিয়া দীর্ঘকাল উক্ত শান্তি আশ্রমে বাস করিয়াছিলেন। এখন তাঁহার হৃদয়ে অদ্ভুত প্রেরণা আসিয়াছিল—নরনারী ভাব হৃদয় হইতে সম্পূর্ণভাবে দূর হইয়া গিয়াছিল এবং কত অশান্তিক্লিষ্ট নরনারীকে যে অমৃতের পথ দেখাইয়া শান্তিদানে সমর্থ হইয়াছিলেন, তাহা বলা যায় না। এই সময় হল্যাণ্ডদেশবাসী Heyblom নামক জনৈক ব্যক্তি ইঁহার সংস্পর্শে আসিয়া ইঁহার প্রতি বিশেষভাবে আকৃষ্ট হন। তিনি বহুদিন হইল সংসার ত্যাগ করিয়া প্রথমে গুরুদাস ব্রহ্মচারী নামে, পরে স্বামী অতুলানন্দ নামে পরিচিত হইয়াছেন।

শরীর অসুস্থ হইয়া পড়ায় ও দীর্ঘকাল পরে স্বামীজির সহিত মিলনাশায় ১৯০২ খ্রীষ্টাব্দের মে মাসে ইনি আমেরিকা হইতে ভারত যাত্রা করিলেন, কিন্তু ইহজীবনে

আর তাঁহার স্বামীজির সহিত সাক্ষাৎকার ঘটিল না। রেঙ্গুনে আসিয়াই সংবাদ পাইলেন ৪ঠা জুলাই স্বামীজি মহাসমাধিলাভ করিয়াছেন। এই সংবাদে তাঁহার হৃদয় একেবারে ভাঙ্গিয়া গেল। তিনি মঠে আসিয়া অতি অল্পদিন থাকিয়াই শ্রীবৃন্দাবন যাত্রা করিলেন ও তথায় প্রায় আড়াই বর্ষকাল যাপন করিলেন। দীর্ঘকাল পাশ্চাত্য দেশে বাসের ফলে তাঁহার স্বভাব কিছুমাত্র পরিবর্ত্তিত হয় নাই—তিনি আবার একান্ত সাধনভজন ও তপস্যায় নিরত হইলেন। এই সময়ে একবার স্বামী ব্রহ্মানন্দ মঠের কঠোর কার্য্যভার অপরের হস্তে কিছুকাল ন্যস্ত করিয়া ছুটিয়া তাঁহার সহিত মিলিত হইয়াছিলেন এবং বৃন্দাবনের নিকটবর্ত্তী কুসুমসরোবরাদি স্থানে পরমানন্দে আবার কিছুকাল একত্রে পূর্ব্ব-পরিব্রাজক জীবনের সুখ আস্বাদন করিয়াছিলেন।

তাঁহার জীবনের অবশিষ্ট কাল অধিকাংশ সময় একাকী সাধনভজন ও তপস্যাতেই কাটিয়াছে। অধিকাংশ সময় পশ্চিমে যাপন করিয়াছেন। মধ্যে কেবল দুইবার মাত্র আসিয়াছিলেন—একবার ১৯১১ খ্রীস্টাব্দে আর শেষবার ১৯১৭তে। এই দীর্ঘকাল অনেক সময় তিনি একা একা গঙ্গাতীরবর্ত্তী নাঙ্গোল, গড়মুক্তেশ্বর প্রভৃতি স্থানে যাপন করিয়াছেন। কেবল তাহার শারীরিক অসুস্থতার সংবাদ শুনিলে কনখল রামকৃষ্ণমিশন সেবাশ্রমের অধ্যক্ষ

স্বামী কল্যাণানন্দ অনেক উপরোধ অনুরোধ করিয়া আশ্রমে আনিয়া কিছুদিন সেবাশুশ্রূষা করিতেন। মায়াবতী অদ্বৈত আশ্রম, আলমোড়া প্রভৃতি স্থানেও কিছু কিছু কাল অতিবাহিত করিয়াছিলেন। যখনই কোন মঠ বা আশ্রমে থাকিতেন, তখনই নূতন সন্ন্যাসী ব্রহ্মচারিগণকে সাধনশিক্ষা প্রদান, শাস্ত্র অধ্যাপনা, কখনও বা স্বামীজির গ্রন্থ সম্পাদনে নিযুক্ত থাকিতেন। ১৯১৬ খ্রীষ্টাব্দে আলমোড়া চিল্কাপেটা নামক স্থানে স্বামী শিবানন্দের সহযোগিতায় একটী নূতন মঠ স্থাপন করেন। ইহার বাটীনির্ম্মাণকার্য্যে ইঁহাকে বিশেষ পরিশ্রম করিতে হইয়াছিল। ইঁহার দেহত্যাগের পর ইঁহার ব্যবহৃত সমুদয় দ্রব্যাদি উক্ত আলমোড়া মঠে রক্ষিত হইয়াছে।

সম্ভবতঃ ১৯১১ খ্রীষ্টাব্দ হইতেই তাঁহার বহুমূত্ররোগের সূত্রপাত হয় এবং ১৯১৭ খীষ্টাব্দে পুরীধামে অবস্থানকালে উহার উপসর্গস্বরূপ শরীরে বিস্ফোটকাদি বাহির হওয়ায় প্রথমে অস্ত্রোপচার করিতে হয়। তথা হইতে তাঁহাকে কলিকাতায় লইয়া আসিয়া কিছুকাল উদ্বোধন কার্য্যালয়ে, পরে বলরাম মন্দিরে রাখা হয়। শেষে ১৯১৯ খ্রীষ্টাব্দের প্রথমভাগেই ৺কাশীধামে আগমন করেন, এবং জীবনের অবশিষ্টকাল প্রায় সাড়ে তিনবর্ষ রামকৃষ্ণমিশন সেবাশ্রমে বাস করিয়া ব্রহ্মপদে মিলিত হন।

স্বামী তুরীয়ানন্দ শাস্ত্রদর্শী, পণ্ডিত, কঠোর তপস্বী,

পরমভক্ত ও পরম জ্ঞানী ছিলেন। শেষ জীবনে তাঁহাকে বহুবার অস্ত্রোপচার করিতে হইয়াছে, এই সময় যাঁহারা তাঁহার নিকটে থাকিতেন, তাঁহারাই তাঁহার অপূর্ব্ব তিতিক্ষা, জড়ের উপর চৈতন্যের এই অদ্ভুত আধিপত্য দেখিয়া বিস্মিত ও মুগ্ধ হইয়াছেন। পশ্চিমাঞ্চলের সাধু সন্ন্যাসিগণ তাঁহার অপূর্ব্ব তপস্যা ও পাণ্ডিত্য দেখিয়া তাঁহার প্রতি পরম শ্রদ্ধাসম্পন্ন ছিলেন। কাশীধামে প্রত্যহ তাঁহার নিকট যোগবাশিষ্ঠ, ভাগবত, উপনিষদাদি পাঠ হইত ও পাঠান্তে তিনি এত সহজ ভাষায় এ সকলের গূঢ় মর্ম্ম সকলকে বুঝাইয়া দিতেন যে, সকলে শুনিয়া বিস্মিত হইয়া থাকিত। তাঁহার নিকট সর্ব্বসম্প্রদায়ের নানাবিধ লোক আসিত—সকলেই তাঁহার মধুময় উপদেশ শ্রবণে শান্তিলাভ করিত। তিনি তাঁহার সাধকজীবনের বিষয় উল্লেখ করিয়া বলিতেন, "উপনিষদের উপদেশগুলি শুধু পড়িতাম না, প্রত্যেক উপদেশটী ধরিয়া দীর্ঘকাল ধ্যান করিতাম—যাহাতে উহার যথার্থ মর্ম্ম উপলব্ধি করিতে পারি। পরে আবার এমন অবস্থা হইয়াছিল যে, 'মা মা' করিয়া কাঁদিয়া বলিয়াছি, মা, সব শাস্ত্রজ্ঞান ভুলিয়ে দে—দে মা পাগল করে, আর কায নাই গো মা জ্ঞান বিচারে।" তাঁহার মুখে ভগবান্ শ্রীশঙ্করাচার্য্যকৃত ভক্তিমাহাত্ম্য প্রকাশক এই শ্লোকটী প্রায়ই শুনা যাইত—

সত্যাপি ভেদাপগমে নাথ তবাহং ন মামকীনস্ত্বং।
সামুদ্রোহি তরঙ্গঃ ক্বচন সমুদ্রো ন তারঙ্গঃ॥

(ষট্‌পদী স্তোত্র)

হে নাথ, তোমার সহিত আমার ভেদ অপগত হইলেও আমি তোমার, তুমি আমার নহ। সমুদ্রেরই তরঙ্গ, সমুদ্র কখন তরঙ্গের নহে।

স্বামী তুরীয়ানন্দের যে সংক্ষিপ্ত পরিচয় দেওয়া হইল, ইহা ব্যতীত তাঁহার জীবনের আরও দুই একটী উজ্জ্বল দিকের অন্ততঃ সামান্য উল্লেখ না করিলেও চিত্রটী নিতান্ত অসম্পূর্ণ থাকিয়া যাইবে। তিনি কাব্যরসের বিশেষ রসিক এবং একজন অকপট স্বদেশহিতৈষী (Patriot) ছিলেন। অনেকেই তাঁহাকে শেষ বয়সেও ঋষি কবি সুরেন্দ্রনাথ মজুমদারের মহিলাকাব্য, সবিতা্সুদর্শন প্রভৃতি হইতে দীর্ঘ আবৃত্তি করিতে বার বার শুনিয়াছে। ব্রহ্মচারিগণ মহিলাকাব্যের ভাববিশেষে আপত্তি জানাইলে বলিতেন তোমরা শুধু একদেশী দৃষ্টি হইতে দেখিয়া সমালোচনা করিতেছে, হৃদয় উদার করিয়া কবিকে বুঝিতে চেস্টা কর, দেখিবে, তিনি কোন্ উচ্চরাজ্য হইতে এসকল কথা বলিতেছেন। ১৯০৬ খ্রীষ্টাব্দে বাঙ্গালা দেশে যখন স্বদেশীযুগের সূত্রপাত হয় এবং বর্ত্তমানে মহাত্মা গান্ধি প্রবর্ত্তিত অসহযোগ আন্দোলনে স্বামী বিবেকানন্দের ভারতের আন্তরিক কল্যাণকামনার কতকটা সাফল্য ও

ইঙ্গিত দেখিয়া পরমানন্দ প্রকাশ করিতেন এবং সমবেত ব্যক্তিগণকে দেশসেবায় নিজ নিজ স্বার্থ বলি দিতে উৎসাহিত করিতেন।

এরূপ মহাপুরুষের বিস্তৃত জীবনচরিত অনুসন্ধানের ও সংকলনের যোগ্য। এই সংক্ষিপ্ত পরিচয় ও পত্রাবলি পাঠে কোন যোগ্য ব্যক্তি এতদ্বিষয়ে উৎসাহিত হইলে তাঁহাদ্বারা নিজ কল্যাণের সহিত বহুলোকের কল্যাণ সাধিত হইবে।

# স্বামী তুরীয়ানন্দের পত্র।

## ( ১ )

শ্রীহরিঃ শরণম্

৺কাশী

৬।১১।১৪

শ্রীমান্—

তোমার ১লা তারিখের পত্র পাইয়া প্রীত হইয়াছি। তুমি আজকাল একটু ভাল আছ ইহা জানিয়া আমার অতিশয় আহ্লাদ হইল। প্রভুর কৃপায় এইরূপ সুস্থ থাক ও তাঁহার ভজনে মন নিয়োগ কর—তাহা হইলেই মঙ্গল। সুখ দুঃখ সংসারে লাগিয়াই থাকে, কোথায় কাহাকে কবে ইহাদের হাত হইতে সম্পূর্ণ মুক্ত দেখিয়াছ? তা হইবার যো নাই। সংসার দ্বন্দ্বময়। কেবল সেই পরমাত্মার ভজন দ্বারাই জীব দ্বন্দ্বমুক্ত হইতে পারে। অর্থাৎ সুখ দুঃখ হইবে না এমত নহে, পরন্তু উহা তাঁহার কৃপায় তাঁহাদিগকে অধীর করিতে পারিবে না। সেই

জন্যই ভগবান্ বলিতেছেন, "তাংস্তিতিক্ষস্ব ভারত।" *
কই, সুখ দুঃখ হইবে না এমত ত বলিলেন না। বরং
বলিলেন, ইন্দ্রিয়ের সহিত বিষয়ের সম্বন্ধ হইলেই সুখ
দুঃখ হইবেই হইবে। তবে তাহারা চিরস্থায়ী নহে।
হইবে আবার চলিয়া যাইবে। সুতরাং তাহাদিগকে
সহ্য কর। সহ্য করা ভিন্ন আর অন্য উপায় থাকিলে
ভগবান্ নিশ্চয়ই তাহা তাঁহার অর্জ্জুনের ন্যায় প্রিয় ভক্ত
ও শিষ্যকে বলিতেনই বলিতেন, সুতরাং পরমহংসদেবও
বলিয়াছেন, "শ ষ স" অর্থাৎ সহ্য কর, সহ্য কর, সহ্য কর,
যেন মাথার দিব্য দিয়া বলিতেছেন যে, ইহা ছাড়া আর
উপায় নাই। কারণ, আবার বলিতেছেন, যে সয় সে রয়,
যে 'না-সয়', সে 'নাশ-হয়'। অতএব আমাদের সহ্য
করিতেই হইবে। সহ্য করাই বাহাদুরী। দুঃখ কষ্ট ত
হইবেই—তবে আর হায় হায় করিয়া কি ফল ?

সহ্য করিয়া লইলে বরং ঐ হায় হায়ের হাত হইতে
নিষ্কৃতি। তাই মহাজ্ঞানী ও ভক্ত শ্রীযুত তুলসী দাস
বলিয়াছেন

"দেহ ঘরকি দণ্ডহি সব কাহুকা হোয়।
জ্ঞানী ভোগ্‌তে জ্ঞানসে মুরখ ভোগ্‌তে রোয়॥"

---

* হে অর্জ্জুন, সেইগুলি সহ্য কর।

—গীতা। ২।১৪

অর্থাৎ দেহ ধারণ করিলে সকলকেই দুঃখ ভোগ করিতেই হইবে, জ্ঞানী অজ্ঞানীর ইহাতে ভেদ নাই। তবে প্রভেদ এই যে, জ্ঞানী ঐ দুঃখ জ্ঞান পূর্ব্বক অর্থাৎ ইহা অবশ্যম্ভাবী এবং অপরিহার্য্য ইহা জানিয়া স্থির ভাবে ঐ দুঃখ ভোগ করেন আর মূর্খ অজ্ঞানী যে সে ইহা বুঝিতে না পারিয়া কাঁদা কাটা হায় হায় করিয়া কাতর হয়। সর্ব্বদা ঠাকুরের কথা মনে করিবে যে, "দুঃখ জানে আর শরীর জানে, মন তুমি আনন্দে থেকো"। তাহা হইলে আর দুঃখ কষ্টে মুহ্যমান হইতে হইবে না। ইতি

শ্রীতুরীয়ানন্দ

---

( ২ )

শ্রীশ্রীরামকৃষ্ণঃ শরণম্।

কনখল
১০।৯।১৪

শ্রীমান্—

এবার অনেক দিন তোমার পত্র না পাওয়ায় মধ্যে মধ্যে খুব চিন্তা হইত। কয়েক দিন হইতে বিশেষই উদ্বিগ্ন ছিলাম। গতকল্য তোমার পত্র পাইয়া সমাচার অবগতে প্রীত হইয়াছি।.........................আমার শরীর

মধ্যে খুব খারাপ হইয়াছিল। এক নূতন ধরণের চিকিৎসা করাইতে গিয়া বিপরীত ফলভোগ করিতে হইয়াছিল। প্রভুর ইচ্ছা যাহা তাহাই মঙ্গলকর। আমাদের চেষ্টা অনেক সময় অন্যরূপই হইয়া যায়।

তুমি কর্ম্মযোগ সম্বন্ধে অনেক নূতন ভাব জানিতে পারিয়াছ জানিয়া সুখী হইলাম। ভাব হচ্ছে, সকাম নিষ্কাম যা হ'ক—

"যৎ করোষি যদশ্নাসি যজ্জুহোষি দদাসি যৎ।
যৎ তপস্যসি কৌন্তেয় তৎ কুরুষ্ব মদর্পণম্ ॥" *

এই ভাবটা নিরন্তর মনে জাগরূক রাখিতে হবে। আমার ভিতরে তুমি বাহিরে তুমি, আমি যন্ত্র তুমি যন্ত্রী, যেমন চালাও তেমনি চলি। এই আর কি। একি একবারে হবে? অভ্যাস করতে হবে। করতে করতে ঠিক হয়ে যাবে। সত্য সত্যই তখন তিনি যন্ত্রিস্বরূপ হয়ে দেহযন্ত্রটাকে চালাবেন। "কোন কলের ভক্তিডোরে আপনি শ্যামা বাঁধা আছে"—একথা নিশ্চিত। সমস্তই তিনি কর্‌ছেন, আমরা বুঝতে পারি না বলে ভাবি, আমরা কচ্ছি আর তাই কর্ম্মের দ্বারা বদ্ধ হই। ভাতের

---

* হে অর্জ্জুন, তুমি যাহা কিছু কর, যাহা কিছু খাও, যাহা কিছু দান কর, যাহা কিছু তপস্যা কর, তাহা আমাতে অর্পণ কর।
—গীতা। ৯।২৭

হাঁড়িতে আলু পটোল লাফাচ্ছে, ছেলেরা মনে করে, আলু পটোল আপনাপনি লাফাচ্ছে। কিন্তু যারা জানে তারা বলে, নীচে আগুনের তেজে ওরা লাফাচ্ছে। আগুন টেনে নাও সব ঠাণ্ডা—সেইরূপ আমাদের ভেতর চৈতন্যশক্তিরূপে—ক্রিয়াশক্তিরূপে তিনি থেকে সব কচ্ছেন। আমরা বুঝতে না পেরে বলি আমরা কচ্ছি। এ সংসারে আর কি কেউ আছে? একমাত্র তিনি নানা ভাবে বিরাজ করছেন, আমরা বুঝতে না পেরে তাঁকে না দেখে অন্য নানা দেখছি। তাঁকে দেখ্‌তে পারলে আর নানা দেখ্‌তে হয় না—ভুগ্‌তেও হয় না। সকলের ভিতর তিনি। সব তিনি। এই জ্ঞান পাকা হলেই ছুটি। ব্যাধগীতায় ব্যাধ পূর্ব্ব জন্মেই জ্ঞানলাভ করিয়াছিলেন কিন্তু প্রারব্ধ কর্ম্ম থাকায় ব্যাধ শরীর লাভ হয়। সুতরাং আপন জাতীয় কর্ম্ম কর্ত্তব্যবোধে করিতেন। তবে স্বয়ং হিংসাদি করিতেন না। অন্যের নিকট হইতে মাংস গ্রহণ করিয়া বিক্রয় করিতেন। মহাভারতে এইরূপ দেখিতে পাওয়া যায়। আর "যস্য নাহং-কৃতোভাবো" * ইত্যাদি যাহা লিখিয়াছ একটু ভাবিয়া

---

* যস্য নাহংকৃতোভাবো বুদ্ধির্যস্য ন লিপ্যতে।
হত্বাপি স ইমাল্লোঁকান্ ন হন্তি ন নিবধ্যতে॥

অর্থাৎ যাহার অহংভাব নাই, যাহার বুদ্ধি লিপ্ত হয় না, সে

স্বামী তুরীয়ানন্দের পত্র।

দেখিলেই বুঝিতে পারিবে যে, অহংকার অর্থাৎ আমি কর্ত্তা এই বোধ যদি না থাকে, তাহা হইলে বন্ধন হইবে কোথা হইতে? "আমি"তে ত বন্ধন করে। "মুক্তি হবে কবে? আমি যাবে যবে"। আমিই নেই ত বন্ধন কোথা? নাহং নাহং তুঁহু তুঁহু। যার আমি যায় সে কেবল তাঁকেই দেখে সুতরাং তার বন্ধন কি? ইতি

শ্রীতুরীয়ানন্দ

( ৩ )

শ্রীহরিঃ শরণম্

কনখল

২৩।৯।১৪

শ্রীমান্—

তোমার ১লা আশ্বিনের পত্র পাইয়া সমাচার অবগত হইলাম। আমার শরীর সেই একরূপই চলিতেছে, নূতন করিয়া বলিবার কিছু বিশেষ নাই। তবু মুখে গলায় মাথায় আবার ক্ষুদ্র ক্ষুদ্র স্ফোটক বাহির হইয়া কষ্ট দিতেছে ও দিয়াছে—এই যা। ইহা বহুমূত্রেরই ফ্যাসাদ

---

এই সমুদয় লোককে হনন করিলেও প্রকৃতপক্ষে হনন করে না, বদ্ধও হয় না।

—গীতা—১৮।১৭

বই আর কিছু নয়। এইরূপে কারবংকল হইয়া থাকে। হইলেই বা আর কি করিতেছি, প্রভুর ইচ্ছা যাহা তাহাই হইবে। তাঁহার পাদপদ্মে পূর্ণ মতিগতি থাকিলে কোন ভয় ভাবনাই থাকে না, নচেৎ বিশেষ মুস্কিল। পূজা আসিল। মহামায়ীর আরাধনা করিতে পারিলেই মঙ্গল। মা আপনি হৃদয়ে আসিলেই সব গোল মিটিয়া যায়—তা না হলে নিজের চেষ্টায় কিছু হওয়া শক্ত। তবে মন প্রাণ অর্পণ কর্‌তে না পারলে তাঁর দয়া হবে কেন? একবার তাঁকে পেলে তারপর সংসার টংসার আর কিছুই করতে পারে না। সংসারেও তাঁকেই দেখতে পাওয়া যায়। তখন বেশ অনুভব হয় যে, "তুমি কর্ম্ম ধর্ম্মাধর্ম্ম মর্ম্মকথা বোঝা গেছে।" তিনিই যে সব হয়েছেন তখন বেশ দেখতে পাওয়া যায়। তিনি ছাড়া আর কিছুই থাকে না, সুতরাং সব আপদ্ মিটে যায়। দিন রাত খেতে শুতে উঠতে বস্‌তে তাঁকে ডাক, তাঁর চিন্তা কর। একবার প্রাণভরে এইরূপ করে নাও দেখি। তারপর সব সোজা হয়ে যাবে দেখতে পাবে। শরীর ভাল থাকুক মন্দ থাকুক তাঁকে ডাকার বিরাম না হয়। বলবে "দুঃখ জানে আর শরীর জানে, মন তুমি আনন্দে থেকো।" এসব অভ্যাস করতে হয়, তবে ত হয়। অধিক আর কি লিখিব, আমার শুভেচ্ছা ও

ভালবাসা জানিবে ও আপন কুশল জানাইয়া সুখী করিবে। ইতি

শ্রীতুরীয়ানন্দ

( ৪ )

শ্রীহরিঃ শরণম্

কনখল

১।১০।১৪

শ্রীমান্—

তোমার ১১ই আশ্বিনের এক পত্র পাইয়া সমাচার অবগত হইলাম। তুমি আমার ৺বিজয়ার আশীর্ব্বাদ ও প্রীতিসম্ভাষণাদি জানিবে। এখানে ৺পূজার কয়দিন শ্রীশ্রীচণ্ডীপাঠ ও ঠাকুরের পূজা ভোগরাগ প্রভৃতির একটু পারিপাট্য থাকায় বেশ আনন্দেই কাটিয়াছিল। মহাষ্টমীর দিন প্রায় স্থানীয় সকল বাঙ্গালীগুলি একত্রিত হইয়া আশ্রমে প্রসাদ গ্রহণ করিয়াছিলেন এবং ৺বিজয়ার রাত্রে মার নাম গান প্রভৃতি করিয়া সকলেই নিরতিশয় আনন্দ উপভোগ করেন।················আমি কিছুদিন পরে হৃষীকেশে যাইব মনে করিতেছি।············এবার কিন্তু সাধুর ভাবে থাকিতে ইচ্ছা হইতেছে। দেখি, মা

কি করেন। গতবারে রজঃপ্রধান ভাবে থাকিয়া তেমন সুখ হয় নাই। সাত্ত্বিক ভাবে থাকিতে পারিলে মনে একটা বিমল আনন্দ হয়।.....................তোমার শরীর ভাল থাকে না জানিয়া বড়ই দুঃখিত হইতে হয়। খুব ভজন করে যাও। মার কৃপায় সব উপদ্রব কাটিয়া যাইতে পারে। ভজন করা চাই। শরীর সুস্থ থাকুক আর অসুস্থই থাকুক ভজন বন্ধ করিবে না। পরে দেখিতে পাইবে, সকল বিঘ্ন দূর হইয়া গেছে। চেপে কিছুদিন নিরন্তর ভজন কর দেখি, শরীর টরীর সব ভাল হয়ে যাবে। মন শুদ্ধ হলেই শরীরও নীরোগ হয়ে যায়। ভজনেই কেবল মন শুদ্ধ করিতে পারে। ভজন কর, ভজন কর। নিষ্কাম ভজনই ভজনের সার। তাঁতে প্রীতি ভক্তি ভালবাসা করিতে হবে। তা হলেই অন্য সব জিনিষ থেকে মন আপনিই উঠে যাবে। শরীরের জন্য তখন আর তত চিন্তা থাকবে না। মার চিন্তাই কেবল প্রবল থাকবে। আর তা হলেই আনন্দ। অধিক আর কি বলিব। আমার শুভেচ্ছা ও ভালবাসাদি জান্‌বে। ইতি

ানন্দ

স্বামী তুরীয়ানন্দের পত্র।

( ৫ )

শ্রীশ্রীহরিঃ শরণম্

কনখল

২৭।৭।১৪

প্রিয়—

তোমার ৫ই শ্রাবণের পত্র পাইয়া সমাচার অবগত হইলাম—কেবল তুমিই যে আমার গত পত্র পাও নাই তাহা নহে। এখন দেখিতেছি সে দিন যাহাকে যাহাকে পত্র লিখিয়াছিলাম, তাহাদের কেহই ঐ পত্র পায় নাই। সুতরাং যে গোলযোগ হইয়াছে তাহা এখান হইতেই নিশ্চয় হইয়াছে। যাহা হউক অতঃপর আর যাহাতে এরূপ হইতে না পায়, আমি সে বিষয়ে একটু বিশেষ দৃষ্টি রাখিব। গত পত্রে বাস্তবিকই অনেক কাজের কথা ছিল। প্রভুর ইচ্ছা যা হবার হইয়াছে। এখন তোমার উপস্থিত পত্রের উত্তর দিবার চেষ্টা করা যাউক।

লিখিয়াছ—"কর্ম্মযোগস্তু কামিনাম্" * ইহা কিরূপ কর্ম্ম? প্রথমেই দেখিতে পাইতেছি বলিতেছেন "কামিনাম্" অর্থাৎ যাহাদের কামনা আছে। ইহা হইতেই বুঝিতে পারা যাইতেছে যে, যাহাদের কামনা

* সকামদিগের জন্য কর্ম্মযোগ।

—শ্রীমদ্ভাগবত ১১শ স্কন্ধ, ২০।৭

আছে তাহাদের নিষ্কাম কর্ম্ম কিরূপে হইবে। তাহাদের কর্ম্ম অবশ্যই সকাম কিন্তু সকাম হইলেই দোষের হইবে না। যদি অশাস্ত্রীয় হয়, যদি অসৎ হয়, তবেই দোষের। যাহাদের চিত্তে ভোগবাসনা অত্যন্ত প্রবল, তাহাদের সেই বাসনা পরিতৃপ্তির জন্য সকাম কর্ম্ম করিতেই হইবে। নিষ্কাম কর্ম্মের উপদেশ করিলে তাহাদের তাহা উত্তমরূপে ধারণাই হইবে না। সেই হেতু শাস্ত্র তাহাদের জন্য সকাম কর্ম্মের উপদেশ করিয়া থাকেন। গীতা যে কেবল নিষ্কাম কর্ম্মেরই উপদেশ করিয়াছেন এমন নহে। "সহযজ্ঞাঃ প্রজাঃ সৃষ্ট্বা" * ইত্যাদি দ্বারা সকাম কর্ম্মের কথাও বলিয়াছেন।

মোটের উপর কথা হইতেছে যে, খালি উপদেশে কি কাজ হয়?' আর উপদেশ কি এক প্রকারের? ভিন্ন ভিন্ন অধিকারীর জন্য উপদেশের পার্থক্য দৃষ্ট হয়। যে যেরূপ উপদেশের অধিকারী তার সেইরূপ উপদেশ

---

* সহযজ্ঞাঃ প্রজাঃ সৃষ্ট্বা পুরোবাচ প্রজাপতিঃ।
অনেন প্রসবিষ্যধ্বমেষ বোঽস্ত্বিষ্টকামধুক্॥

অর্থাৎ পূর্ব্বকালে প্রজাপতি যজ্ঞের সহিত প্রজাবর্গকে সৃষ্টি করিয়া বলিয়াছিলেন, ইহাদ্বারা তোমরা অভ্যুদয় লাভ কর, ইহা তোমাদের অভীষ্ট কাম্য প্রাপ্তির উপায় হউক।

—গীতা—৩।১০

মনে ধরে এবং তাহা শ্রদ্ধার সহিত পালন করিয়া সে কল্যাণও লাভ করিয়া থাকে। তাই ভগবান্ বলিতেছেন, "স্বে স্বে কর্ম্মণ্যভিরতঃ সংসিদ্ধিং লভতে নরঃ।"* আপনাপন অধিকারযোগ্য কর্ম্ম করিয়া প্রকৃতিকে সত্ত্বগুণসম্পন্ন করিয়া তুলিতে হইবে—ইহাই শাস্ত্রমর্ম্ম। যে প্রকৃতিতে ভোগেচ্ছা অত্যন্ত প্রবলা তাহাকে কিছু ভোগ দিতেই হইবে। জোর করিয়া খালি উপদেশ দিয়া তাহার ভোগেচ্ছা নিবৃত্তি কখনই হইবে না। তবে ভোগের সহিত সদসৎ বিচার থাকার বিশেষ প্রয়োজন, কারণ ভোগদ্বারা তৃপ্তি ত হইবার নয়। ঘৃতে অগ্ন্যাহুতির ন্যায় উহা আরও বাড়িয়াই যায়। তাই ভোগের সময় বিচারও সঙ্গে থাকা চাই। তাহা হইলে বিচারের সহায়ে কালে চৈতন্য হইতে পারিবে। যেমন রাজা যযাতির হইয়াছিল। নিষ্কাম কর্ম্ম অবশ্য লক্ষ্য থাকা চাই কিন্তু গায়ের জোরে ত আর তাহা হইতে পারে না। বাস্তবিক বলিতে গেলে নিষ্কাম কর্ম্ম ত হইতেই পারে না। জ্ঞান না হইলে ত কেহ আর নিষ্কাম হয় না। জ্ঞান হইবার পূর্ব্বে যে নিষ্কাম কর্ম্মের অনুষ্ঠান,

---

* মানুষ নিজ নিজ বর্ণাশ্রমোচিত কর্ম্ম করিয়া সম্যক্ সিদ্ধিলাভ করে।

—গীতা—১৮।৪৫

তাহা যেমন "অকামো বিষ্ণুকামো বা" অর্থাৎ ভগবান্ লাভ কামনায় যে কর্ম্ম করা হয়, তাহা অকাম। যেমন ঠাকুর বলিতেন, ভক্তিকামনা কামনা নয়, হিংচে শাক শাক নয়, মিশ্রির মিষ্টি মিষ্টি নয়, লেবুর টক টক নয় ইত্যাদি। অর্থাৎ ভক্তিকামনা বন্ধনের কারণ হয় না। এই ভাবে ঈশ্বরোদ্দেশে কর্ম্ম করিলে সে কর্ম্ম নিষ্কাম। নতুবা যথার্থ নিষ্কাম কর্ম্ম এক জ্ঞানীরাই করিতে পারেন। কারণ জ্ঞান দ্বারা তাঁহাদের সকল কামনা বিনষ্ট হইয়া গেছে। জ্ঞানী ছাড়া আর কাহারও নিষ্কাম কর্ম্ম করিবার শক্তি নাই। তবে ঐ যেমন বলিয়াছি—জ্ঞান লাভের উদ্দেশে কর্ম্ম করিলেও, জ্ঞান লাভ হউক এই কামনা থাকিলেও উহাকেই নিষ্কাম বলা যাইতে পারে। কর্ম্ম-বিচার বড়ই কঠিন। তাই ত ভগবান্ বলিয়াছেন—

"গহনা কর্ম্মণো গতিঃ"।

"কিং কর্ম্ম কিমকর্ম্মেতি কবয়োঽপ্যত্র মোহিতাঃ।" *

ইত্যাদি।

আর তাইত আমাদের ঠাকুর অত গোলমালে না

---

* কর্ম্মের গতি বুঝা বড়ই কঠিন।

কর্ম্ম কি এবং অকর্ম্মই বা কি এ বিষয় পণ্ডিতেরাও ঠিক করিয়া বুঝিতে পারেন না। গীতা। ৪।১৭।১৬

গিয়া বলিতেছেন, "মা এই নাও তোমার কর্ম্ম, এই নাও তোমার অকর্ম্ম, আমাকে শুদ্ধা ভক্তি দেও। এই নাও তোমার পাপ, এই নাও তোমার পুণ্য—আমাকে শুদ্ধা ভক্তি দেও" ইত্যাদি। এমন সহজ, সকলেরই পক্ষে উপযোগী, ভগবান্ লাভের সরল উপায় আর কেহই ত এমন করিয়া উপদেশ করেন নাই। "যেমন খোলের আছড়া দিলে গাভী সব রকমের জাবই উদরস্থ করিয়া ফেলে, তেমনি ভক্তির আছড়া থাকলে, ভগবান্ সকল প্রকারের কর্ম্মোপাসনাই গ্রহণ করিয়া থকেন।" এই কথা বলিয়া আমাদের ঠাকুর কি চমৎকার ইঙ্গিতই করিয়া গেছেন। কোন রূপে যো সো করিয়া —তাঁহাতে সকল অর্পণ করিতে পারিলেই, তাঁহাকে এক আপনার মনে করিতে পারিলেই সকল কর্ম্ম, সকল ভাবনা তাঁহার উদ্দেশে করিয়া যাইতে পারিলেই মানুষ কৃতার্থ হয়, একথা ঠাকুর যেমন বলিয়াছেন, গীতাকার শ্রীকৃষ্ণও অর্জ্জুনকে তাহাই পুনঃ পুনঃ উপদেশ করিতেছেন।

"যৎ করোষি যদশ্নাসি যজ্জুহোষি দদাসি যৎ।
যত্তপস্যসি কৌন্তেয় তৎ কুরুষ্ব মদর্পণম্॥
শুভাশুভফলৈরেবং মোক্ষ্যসে কর্ম্মবন্ধনৈঃ।
সন্ন্যাসযোগযুক্তাত্মা বিমুক্তো মামুপৈষ্যসি॥"*

* হে অর্জ্জুন, তুমি যাহা কিছু কর, যাহা খাও, যাহা কিছু

এমন সরল এমন সহজ উপদেশ লাভ করিয়াও আমরা তাহা জীবনে সম্পন্ন করিতে পারি না ইহাই অতিশয় পরিতাপের বিষয় সন্দেহ নাই। যাহার চিত্ত বিষয়ে লিপ্ত, সে যথাশাস্ত্র সকাম কর্ম্ম করিয়া ও স্বধর্ম্মাচরণ দ্বারা ক্রমশঃ শুদ্ধচিত্ত হইয়া নিষ্কামতা লাভ করিতে পারিবে বলিয়া ইহাকে কর্ম্মযোগ বলা হইয়া থাকে। এইজন্য শাস্ত্রবিধিরও এত আদর—

"যঃ শাস্ত্রবিধিমুৎসৃজ্য বর্ত্ততে কামকারতঃ।
ন স সিদ্ধিমবাপ্নোতি ন সুখং ন পরাং গতিম্"। *

ইহা শ্রীভগবদ্বাক্য, কিন্তু যো সো করে ভগবানে সব সমর্পণ করতে পারলে আর কোন চিন্তা কোন ভয় ভাবনাই থাকে না। অত শাস্ত্রহাঙ্গামাও পোহাইতে হয় না। অত খুটিনাটি কিছুই গোলমালের ধার ধারতে হয় না। প্রভু আমাদের সুমতি দিন, আমরা যেন

---

দান কর, যে তপস্যা কর, তাহা আমাতে অর্পণ কর। এইরূপে শুভাশুভফলপ্রসূ কর্ম্মের বন্ধন হইতে মুক্ত হইবে এবং সন্ন্যাসযোগে যুক্তচিত্ত ও বিমুক্ত হইয়া আমাকে লাভ করিবে।

—গীতা। ৯।২৭,২৮

* যিনি শাস্ত্রবিধি লঙ্ঘন করিয়া ইচ্ছামত কর্ম্ম করেন, তিনি সিদ্ধি বা সুখ বা শ্রেষ্ঠা গতি কিছুই লাভ করিতে পারেন না।

—গীতা—১৬।২৩

তাঁর প্রদর্শিত পথে চলিয়া অনন্ত শান্তির অধিকারী অতি সহজেই হইতে পারি। যেন সম্মুখে প্রবাহিত পবিত্র গঙ্গাবারি ছাড়িয়া কূপোদকের প্রত্যাশা না করি। প্রভু আমাদের প্রার্থনা পূর্ণ করুন। তুমি বেশ নিয়মমত জপাদি করিয়া আনন্দ পাইতেছ জানিয়া নিরতিশয় আনন্দিত হইলাম। আমার শরীর একভাবেই চলিয়াছে তবে ক্রমে অধিকতর দুর্ব্বল করিতেছে ইহা বেশ বুঝিতে পারিতেছি। এখন আর ছাতু খাই না। রাত্রে ওটমিল খাইতেছি। তৈল ও মকরধ্বজ এখনও আছে, আবশ্যক হইলে লিখিয়া জানাইব। এখানেও বৃষ্টি অল্পই হইয়াছে, এখনও অনেক বৃষ্টির প্রয়োজন। প্রভু যেমন করিবেন সেইরূপই হইবে। এখানকার অন্যান্য কুশল। তোমার কুশল লিখিয়া মধ্যে মধ্যে সুখী করিবে। আমার শুভেচ্ছাদি জানিবে। ইতি

শ্রীতুরীয়ানন্দ

( ৬ )

ওঁ

রামকৃষ্ণসেবাশ্রম, কনখল পোঃ

শ্রীমান্—

১৮ই মে, ১৯১৪।

তোমার ১৬ই বৈশাখের পত্র যথাসময়ে পাইয়াছি।

............প্রারব্ধভোগ কিছুতেই মিটে না, তবে শরীরে তত মন না দিয়া ভগবানের চিন্তা করাই বুদ্ধিমানের কার্য্য, সন্দেহ নাই। ঠাকুরকে বলিতে শুনিয়াছি—দেখিয়াছি বলিতেছেন—"দুঃখ জানে আর শরীর জানে, মন তুমি আনন্দে থেকো" অর্থাৎ হে মন, শরীরের অসুখাদির জন্য যদি কষ্ট হয়, তাহাতে তুমি অধীর হইও না, সে শরীরের যেমন ভোগ তেমনিই হইবে, তুমি আনন্দে অর্থাৎ সেই সচ্চিদানন্দ স্বরূপ ভগবানে চিত্ত সমাধান কর, শরীরের জন্য ভাবিও না। শরীরের যাহা হয় হউক, তুমি তাহার জন্য যেন ভগবান্‌কে ভুলিয়া যাইও না। আমরাও যেন তাঁহার প্রদর্শিত এই পথে চলিয়া আপনাকে ধন্য করিতে পারি, এই তাঁহার নিকট আমাদের ঐকান্তিকী প্রার্থনা।............ইতি

শ্রীতুরীয়ানন্দ

( ৭ )

শ্রীহরিঃ শরণম্।

কনখল ১৮।৫।১৪

শ্রীমান্—

তোমার ২৮শে বৈশাখ তারিখের পত্র যথাসময়ে পাইয়াছিলাম।............তুমি এখানে আসিতে ইচ্ছা

করিতেছ, ইহা অতিশয় আনন্দের কথা। তবে বদ্রিনারায়ণ যাত্রা কতদূর হইয়া উঠিবে, তাহা বিবেচনার বিষয় সন্দেহ নাই। কারণ, উহা অতীব কষ্টসাধ্য। বেশ মজবুদ-শরীরযুক্ত লোককে দেখিয়াছি—যখন যাত্রা হইতে ফিরিয়া আসিয়াছে, যেন আর সে শরীর নাই, জীর্ণশীর্ণ হইয়া গেছে। সুতরাং তোমার ন্যায় কোমল শরীর যাহার, তাহার কিরূপ হইবে, বুঝিতেই পারিতেছ। তবে কি আর অমন কেহ যায় না, তাহা নহে। কষ্ট হইলেও একটা আনন্দও যে হয়, তাহাতে সন্দেহ নাই। এবং চাই কি, এই তীর্থযাত্রার পর অনেকের শরীর একেবারে রোগমুক্তও হইয়া যায়।·········যেখানেই থাক, প্রভুর শরণাগত হইয়া থাকিলে আর কোন ভয়ের কারণ থাকিবে না। তাঁহার স্মরণ মননে দিন অতিবাহিত হইলেই মঙ্গল, নচেৎ আর কিছুতেই মঙ্গল নাই। তাঁহাকেই মাতা, পিতা, ভাই, বন্ধু, সুহৃৎ, স্বজন বলিয়া জানিতে হইবে, তিনিই একমাত্র আপনার এইরূপ নিশ্চয় করিতে পারিলেই সকল ভয়ের হাত হইতে পরিত্রাণ এবং শান্তি সুখ লাভ হয়, আর অন্য উপায় নাই। তাঁহার শ্রীপাদপদ্মে আপনাকে একেবারে অর্পণ করিতে হইবে। তাহা হইলেই আর কোন চিন্তা থাকিবে না। সম্পূর্ণ তাঁর হইয়া যাইতে না পারিলে হইবে না। তাঁহার কৃপায়

সমস্তই হইতে পারে। সর্ব্বদা তাঁহার নিকট প্রার্থনা করিবে এবং প্রার্থনামত কার্য্য করিতেও যথাসাধ্য যত্ন করিবে, তাহা হইলেই তিনি দয়া করিবেন। তাঁহার দয়া ত রহিয়াছেই, আমরা উহা বুঝিতে পারি না, এই যা। তিনি মঙ্গলময়, আমাদের মঙ্গলই করিতেছেন—এই বিশ্বাস দৃঢ় হইলে সকল যন্ত্রণার অবসান হয়। আমার শরীর পূর্ব্ববৎই চলিয়াছে। কল্যাণানন্দ ও আর সকলেই ভাল আছে। তোমার কল্যাণ সর্ব্বদা প্রার্থনীয়। ইতি

শ্রীতুরীয়ানন্দ

( ৮ )

শ্রীহরিঃ শরণম্

দেরাদুন

১৪।৪।১৪

শ্রীমান্—

আজ শ্রীযুত বাবুরাম মহারাজেরও এক পত্র পাইয়াছি। শরীর অসুস্থ হওয়ায় তিনি আর কোথাও যাইতে পারিলেন না, শীঘ্রই মঠে প্রত্যাগমন করিবেন লিখিয়াছেন। প্রভুর ইচ্ছায় যাহা হইয়া গেল, সেই উত্তম হইয়াছে। তোমার শরীর তত ভাল যাইতেছে না জানিয়া দুঃখিত বোধ করিতেছি। উপায় ত করিতেছ,

কিন্তু কোন ফল হইতেছে না—ইহাও কম আক্ষেপের বিষয় নহে। তবে ভজন করিয়া যাইতে ছাড়িও না। শরীর ভাল থাকুক আর নাই থাকুক, তাঁহাকে ডাকিতে যেন ভুল বা অবহেলা না হয়। কারণ, "দুঃখ জানে আর শরীর জানে, মন তুমি আনন্দে থেকো"—এ ঠাকুরের উপদেশ। আনন্দময়কে যেন স্মরণ করিতে ভুল না হয়। যিনি মনে করেন যে, শরীর ভাল হ'ক, তার পর ভগবান্‌কে ডাকিব, তাঁহার আর কোন কালে তাঁহাকে ডাকা হইবে না। ব্যাসদেব বলিতেছেন—

য ইচ্ছতি হরিং স্মর্ত্তুং ব্যাপারান্তগতৈরপি।
সমুদ্রে শান্তকল্লোলে স্নাতুমিচ্ছতি দুর্ম্মতিঃ॥

অর্থাৎ যে মনে করে, এই গোলটা মিটে যাক্, তার পর নিশ্চিন্ত হয়ে ভগবান্‌কে স্মরণ মনন কর্‌ব, তাহার দশা কিরূপ?—না, যেমন কোন ব্যক্তি সমুদ্রতীরে দাঁড়াইয়া বলিতেছে যে, তরঙ্গগুলো থামুক, তাহা হইলেই আমি স্নান করিয়া লইব। সমুদ্রে তরঙ্গ-থামা হইতেই পারে না। সুতরাং তাহাতে স্নান কিরূপে হইবে? যিনি তরঙ্গের মধ্যে স্নান করিয়া লইতে পারিবেন, তাঁহারই স্নান করা হইবে। সেইরূপ যিনি সুখ অসুখ, রোগ শোক, দুঃখ দারিদ্র্য প্রভৃতির মধ্যেই ভগবান্ ভজন করিয়া লইতে পারিবেন, তাঁহারই ভজন হইবে, নচেৎ যিনি

বলিবেন যে, আগে সুযোগ আসুক, তবে ভগবান্‌কে ডাকিব, তাঁহার আর ভগবান্‌কে ডাকা হইবে না। কারণ, জীবনে সম্পূর্ণ সুযোগ অতি অল্প লোকের ভাগ্যেই ঘটিয়া থাকে। রোগ শোক জ্বালা যন্ত্রণা ত জীবনে লাগিয়াই থাকিবে। তাঁহাকে যে কোন অবস্থাতেই হ'ক না কেন, যে ডাকিতে পারিবে, তাহারই তাঁহাকে ডাকা হইবে। নচেৎ হওয়া বড়ই সুদুষ্কর।

আমার শরীর সেইরূপই চলিতেছে। মধ্যে একটু অধিক দুর্ব্বল বোধ করিয়াছিলাম। এখন সেটা একটু কমিয়াছে এই মাত্র। শরীর, সকলে বলিতেছে, অনেক কৃশ হইয়া গেছে। এখানকার জল বায়ু ভাল বলিয়াই বোধ হইতেছে। বিশেষ এখানে গরম আদৌ মনে হইতেছে না। সে একটা পরম লাভ বলিতে হইবে। ৺কাশী হইতে মহারাজ আমার নিকট একজন ব্রহ্মচারী পাঠাইয়াছেন। এক পত্রও লিখিয়াছেন যে, আমি যেন দেরাদুনে একটী ছোট বাটী লইয়া স্বতন্ত্রভাবে গ্রীষ্মের কয়মাস অতিবাহিত করি। ইহাতে যাহা খরচ হইবে, তাহার জন্য চিন্তা নাই—তিনি স্বয়ং সে সমস্ত বহন করিবেন। আমার প্রতি তাঁহার খুবই স্নেহ ও ভালবাসা। কিন্তু কিরূপ হইয়া উঠিবে, এখনও ঠিক বলিতে পারিতেছি না। প্রভুর যেমত ইচ্ছা, সেই রূপই হইবে। আমি এখানে

যাঁহার নিকট রহিয়াছি, তিনি অনেককে হোমিওপ্যাথি ঔষধ বিতরণ করেন। আমাকে অনুরোধ করায় আজ ৫।৬ দিন হইতে আমি তাঁহার ঔষধ সেবন করিতেছি। উপকার কি হইতেছে, তাহা ঈশ্বরই জানেন। আমি বুঝিতেছি না। যাহা হউক, আরও কিছুদিন খাইয়া দেখিব। তোমার শরীরের জন্য চিন্তিত রহিলাম। ঠাকুরের নিকট প্রার্থনা, সুস্থ শরীরে তাঁহার ভজনাদি করিতে পার, এইরূপ করুন। তবে তিনি মঙ্গলময়—সর্ব্বদা মঙ্গলই করিতেছেন। আমরা ইহা বুঝি আর নাই বুঝি—এ বিশ্বাস যেন তিনি অচল অটল রাখেন, এই তাঁহার নিকট কায়মনোবাক্যে প্রার্থনা। আমার শুভেচ্ছাদি জানিবে। ইতি

শ্রীতুরীয়ানন্দ

( ৯ )

শ্রীহরিঃ শরণম্

কনখল

২৫শে ভাদ্র

শ্রীমান্—

তোমার ১৮ই ভাদ্রের পোষ্টকার্ড পাইয়াছি। তোমার শরীর বেশ ভাল ছিল না জানিয়া দুঃখিত হইলাম। আশা

করি, ভগবৎকৃপায় এখন তুমি ভাল আছ এবং তোমার মাতা ঠাকুরাণী ও অপর সকলে সুস্থবোধ করিতেছেন। আমার শরীর সেইরূপই আছে, অনিদ্রা বা অন্যান্য উপসর্গের বিশেষ কোন উপশম হইতেছে না। আমি কখনও আফিম ব্যবহার করি নাই। আমার ডাক্তার বন্ধুরা অনেকেই উহার সেবনে উপকার হইবে এইরূপ পরামর্শ দিয়াছিলেন বটে কিন্তু আমি আফিমের বশবর্ত্তী হইতে একেবারেই অনিচ্ছুক। শরীর চিরস্থায়ী নয়, অকারণ কেন একটা কুৎসিৎ অভ্যাসের প্রশ্রয় দিব? গত দ্বাদশীর দিন আমাদের শ্রীমদ্ভগবদ্গীতা পাঠ সম্পূর্ণ হইয়াছে। আমি এক্ষণে পুনরায় বেদান্ত দর্শন শাঙ্কর ভাষ্যের সহিত পাঠ করিতে আরম্ভ করিয়াছি। তুমি গীতার সারমর্ম্ম, কি, আমাকে লিখিতে বলিয়াছ। আমাদের ঠাকুর পরমহংসদেব যাহা বলিতেন, তুমি জান বোধ হয়। তিনি বলিতেন, গীতা দুচারবার উচ্চারণ করিলেই গীতার অর্থ উপলব্ধি হয়। অর্থাৎ গী-তা-গী-তা-গী-তা, কি না, ত্যাগী ত্যাগী অর্থাৎ ত্যাগই গীতার সারমর্ম্ম। বাস্তবিক গীতা পাঠ করিয়া ইহাই বোঝা যায় যে, সমুদয় ভগবানে সমর্পণ—এই হচ্ছে গীতার নিশ্চিত শিক্ষা। কেহ বলেন, নিষ্কামভাবে সকল কর্ম্মফল ঈশ্বরে অর্পণ দ্বারা স্বধর্ম্মানুষ্ঠান—এই-ই হচ্ছে গীতার মত। আমি বলি,

